আচরণে সামান্য হাস্যরসের সৃষ্টির চেষ্টা হয়েছিল, কিন্তু তাদের এমনি দুর্জন বানানো হয়েছে যে তাতে ক'রে হাসি চাপা পড়ে গিয়েছে।

অন্নদামঙ্গলে ভারতচন্দ্র বরং মাঝে মাঝে হাসাতে পেরেছেন—বোধ হয় সেটা দ্বিজেন্দ্রলালের জন্মভূমি কৃষ্ণনগরেরই প্রভাব।

লোকসাহিত্যে হাস্যরস অবশ্যই আছে, কিন্তু তা সভ্যজনের উপভোগ্য নয়। তাতে আছে সঙের খেলা, ভাঁড়ামি, অশ্লীলতা এবং গালাগালি। প্রাকৃতজনসমাজে এসব হাস্যরসের রচনা ব'লে গণ্য হয়েছিল। এই কদর্যতা চরমে উঠেছিল কবির লড়াইয়ে ও খেউড়ে। এই শ্রেণীর লোক সাহিত্যের মধ্যে একমাত্র দাশুরায়ের পাঁচালীতে শ্লেষযমকের জাঁকজমকে একপ্রকার হাস্যরসের সৃষ্টি হয়েছিল। তাতে ভদ্রসমাজ কিছু হাসির খোরাক পেয়েছিল।

তারপর এলেন ঈশ্বরগুপ্ত। তাঁর রচনায় গ্রাম্য সাহিত্য ও নাগরিক সাহিত্যের ধারার মিলন ঘটেছে। কাজেই তাঁর কৌতুক রচনায় গ্রাম্যতা ও নাগরিক মজলিশী ভাবেরও সমন্বয় ঘটেছে। তার ফলে নগরের সুশিক্ষিত লেখকরাও কৌতুকরসসৃষ্টিতে তাঁর শিষ্যত্ব গ্রহণ করতে পেরেছিলেন। তাঁর প্রধান শিষ্য দীনবন্ধু মিত্র। ইনি গুরুর ধারারই অনুসরণ করেছেন তাঁর 'জামাই বারিক', 'সধবার একাদশী' ইত্যাদি নাটকে এবং কতকটা স্থূলভাবে হ'লেও গুরুকে অতিক্রম ক'রে গেছেন হাস্যরসসৃষ্টিতে। আলালের ঘরের দুলাল ও হুতোম পেঁচার নক্সার হাস্যরস গ্রাম্যতাদুষ্ট। গুপ্ত কবির অন্যতর শিষ্য বঙ্কিমই "হংসৈর্যথা ক্ষীরমিবাম্বুমধ্যাৎ" ঈশ্বরগুপ্তের মজলিশী ভাবের কৌতুক ধারাটিকে বেছে নিয়েছেন। বঙ্কিমচন্দ্র ঈশ্বর গুপ্তের রচনার অশ্লীলতা সম্বন্ধে খুব বড় একটা কষ্টকল্পিত কৈফিয়ৎ দিয়েছেন এবং তাঁর গ্রাম্য ভাবকে প্রবন্ধে কতকটা সমর্থন করেছেন বটে, কিন্তু তিনি নিজে অশ্লীলতা বা গ্রাম্যতা বর্জন ক'রেই চলেছিলেন। তাঁর কমলাকান্তের দপ্তরে রঙ্গরস কিছু কিছু থাকলেও সাধারণতঃ ব্যঙ্গ ও শ্লেষেরই প্রাবল্য।

রবীন্দ্রনাথ বঙ্কিমের হাস্যরস সম্বন্ধে বলেছেন—"নির্মল শুভ্র সংযত হাস্য বঙ্কিমই সর্বপ্রথমে বঙ্গ সাহিত্যে আনয়ন করেন।"

বঙ্কিমচন্দ্রের পর হাস্যরসসৃষ্টিতে জ্যোতিরিন্দ্রবাবুর নাম করা যেতে পারে। তবে তিনি এর উপর বেশি জোর দেন নি। বরং ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়

গদ্যে পদ্যে কিছু কৌতুকরসসৃষ্টি করেছেন। মাইকেল থেকে প্রহসনের ধারা দীনবন্ধুর মধ্য দিয়ে অমৃতলালে এসে পৌঁছুল। কৌতুকরসসৃষ্টিতে অমৃতলালের দান কম নয়। রবীন্দ্রনাথেরও কবিতা ও প্রহসনেও কৌতুকরস সৃষ্টির অবদান অল্প নয়। তা ছাড়া, তাঁর নানা রচনার মধ্যে দিয়ে কৌতুকরস ফল্গুধারার মত প্রবাহিত। কিন্তু রবীন্দ্রনাথের কৌতুককলা একটু সূক্ষ্ম ধরনের। চিরকুমারসভার হাস্যরসের সময়ে সময়ে ভাষ্যের প্রয়োজন হয়।

ত্রৈলোক্য মুখোপাধ্যায়, তারকনাথ গঙ্গোপাধ্যায়, যোগেন্দ্রনাথ বসু ইত্যাদির কথাসাহিত্যের মধ্য দিয়ে হাস্যরস ধারা কেদারনাথ, প্রভাতকুমার, শরৎচন্দ্র ও রাজশেখর বসু প্রভৃতির রচনায় নেমে এসেছে।

কবিতার হাস্যরসধারা ক্ষীণস্রোতে নিদাঘতটিনীর মতো ব'য়ে আসছিল। দ্বিজেন্দ্রলালের কবিতায় সেই ধারা শ্রাবণের উচ্ছল প্লাবনে পরিণত হয়েছে। দ্বিজেন্দ্রলালের কবিতাতে কেবল বঙ্গসাহিত্য নয়, ভারতীয় সাহিত্যই কৌতুক-ধারায় চরম শ্রীবৃদ্ধি লাভ করেছে।

তাঁর জন্মস্থানের সঙ্গেও এর যোগ আছে। Volcanic eruption-এর যেমন একটা Zone—মণ্ডলী—আছে, এদেশে হাস্যরসের Eruption-এরও তেমনি একটা Zone আছে। এই মণ্ডলীর ভূখণ্ডই বঙ্গরাজ্যের অঙ্গীভূত রঙ্গরাজ্য। খিদিরপুর, জোড়াসাঁকো, বাগবাজার থেকে নৈহাটি, কাঁচড়াপাড়া হয়ে নদীয়া জেলায় প্রবেশ করতে হবে। গোটা জেলাটা পরিক্রমা ক'রে তারপর পদ্মাপার হ'য়ে পাবনা জেলায় যেতে হবে। সেখান থেকে রাজসাহী হয়ে পদ্মা পার হয়ে মুর্শিদাবাদে এসে জঙ্গীপুরে গঙ্গা পার হতে হবে। পশ্চিম পারে গঙ্গাটিকুরি, কাটোয়া মহকুমা, কালনা মহকুমা, নবদ্বীপ হয়ে হুগলীর দেবানন্দপুর পর্যন্ত মোটামুটি সীমা ধরলে রঙ্গরাজ্যের চৌহদ্দী পাওয়া যাবে। এই রঙ্গরাজ্যের মধ্যে কৌতুকরসের প্রায় সব সাহিত্যিকদের জন্মভূমি ও পিতৃভূমি পাওয়া যাবে। এই রাজ্যের রাজধানী কৃষ্ণনগর এবং দ্বিজেন্দ্রলাল একসময় এই রাজ্যে একছত্রাধিপতি রাজা ছিলেন।

আমি যে সব হাস্যরসিক লেখকদের নাম করেছি তাঁদের রচনায় হাস্যরসের কোনো না কোনো একটা দিকের অল্প-বিস্তর দন্তবিকাশ হয়েছে। কিন্তু হাস্যকৌতুক রসের যত প্রকার প্রকরণ থাকতে পারে দ্বিজেন্দ্রলালের রচনায়

সমস্তই বর্তমান আছে। Wit, humour, irony, sarcasm, invective, comic sketch, parody ইত্যাদি সকল প্রকরণেরই সমাবেশ আছে দ্বিজেন্দ্রলালের রচনায়।

কবির ব্যঙ্গের পাত্র কোন ব্যক্তিবিশেষ নয়—সম্প্রদায়বিশেষ কিম্বা সমাজবিশেষ। তিনি যাদের নিয়ে ব্যঙ্গ করেছেন অর্থাৎ যাদের আচরণ দেখে হাসি চাপতে পারেন নি, রঙ্গের রঙে ও ব্যঙ্গের রেখায় যাদের চিত্র এঁকেছেন, তাদের একটা তালিকাও দিয়েছেন, 'বলি তো হাসব না'

গানে—

বলিত হাসবো না হাসি রাখতে চাই তো চেপে,
কিন্তু এ ব্যাপার দেখে থেকে থেকে যেতে হয় যে ক্ষেপে ॥
সাহেব পদাহত থতমত অঞ্চলস্থ স্ত্রীর,
ভূত-ভয়-গ্রস্ত পগারস্থ মস্ত মস্ত বীর,
যবে সব কলম ধরে গলার জোরে দেশোদ্ধারে যায়,
তখন আমার হাসির চোটে বাঁচাই মোটে হয়ে ওঠে দায়।
যবে নিয়ে উড়ো তর্ক শাস্ত্রিবর্গ টিকি দীর্ঘ নাড়ে,
একটু গ্যানো পড়ে কেহ চড়ে বিজ্ঞানেরই ঘাড়ে,
করতে একঘরের মস্ত বন্দোবস্ত ব্যস্ত কোন ভায়া,
তখন আমি হাসি জোরে গুম্ফ ভ'রে ছেড়ে প্রাণের মায়া।
যবে কেউ বিলেত থেকে ফেরে বেঁকে প্রায়শ্চিত্ত করে,
যবে কেউ মতিভ্রান্ত ভেড়াকান্ত ধর্ম ভাঙে গড়ে,
যবে কেউ প্রবীণ ভণ্ড মহাষণ্ড পরেন হরির মালা,
তখন ভাই নাহি ক্ষেপে হাসি চেপে রাখতে পারে কোন (শালা)?

দ্বিজেন্দ্রলালের যৌবনকালে এক শ্রেণীর Reformed Hindu-দের প্রাদুর্ভাব হয়েছিল। এঁরা ইংরাজি লেখাপড়া শিখে উচ্চপদস্থ হয়েছিলেন, এঁরা ছিলেন অনাচারী, হিন্দু আচার অনুষ্ঠান কিছুই মানতেন না, অথচ হিন্দুত্বের গৌরব করতেন। এঁরা সাহেবি সমাজের ও হিন্দুসমাজের দুই সমাজের যা কিছু সুযোগসুবিধা দুইই ভোগ করতে চাইতেন। শশধর

তর্কচুড়ামণি সেকালে হিন্দুদের কোনো কোনো আচার ব্যবহারের বৈজ্ঞানিক ব্যাখ্যা দিতেন, এঁরা হিন্দুদের স্বপক্ষে সেগুলি প্রয়োগ করতেন। এই শ্রেণীর ভণ্ড কপট ভোগসর্বস্ব হীনচরিত্র মেরুদণ্ডহীন জীবদের দ্বিজেন্দ্রলাল ব্যঙ্গবাণে জর্জরিত করেছেন।

যারা গোপনে অখাদ্য খায় কিন্তু সমাজে স্বীকার করে না; ইংরাজি ও বাংলায় খিচুড়ি বানিয়ে কথা বলে; অবিমিশ্র বাংলা বা অবিমিশ্র ইংরাজি বলতে পারে না; যারা শুধু গরম গরম বক্তৃতা ক'রে দেশকে স্বাধীন করতে চায়; যে সাহেবগুলো তাদের উপাস্য—তাদেরি চটায়; যারা queer amalgam of শশধর Huxley and Goose; যারা কেবল নতুন কিছু একটা করবার জন্য অকারণে চিরপ্রচলিত ধারাকে বদলাতে চায়; যারা নিজেদের ঘরের মেয়েদের কেবল মেমসাহেব সাজাতে চায় না—তাদের ছুরিকাঁটাও ধরায়; যাদের চরিত্রবল নেই; ধর্মমতের দৃঢ়তা নেই, লোভে, ভয়ে কিম্বা স্বার্থের খাতিরে যাদের "বদলে যায় মতটা, ছেড়ে দেয় পথটা;" যারা বিন্দুমাত্র ত্যাগ স্বীকার না ক'রে তাকিয়া ঠেস দিয়ে দেশের সেবা করতে যায় এবং সেই দেশসেবার অজুহাতে নিজেদের সাংসারিক বা সামাজিক কর্তব্য পালন করে না—কপটধর্মের দোহাই দিয়ে নিজেদের স্বার্থ সিদ্ধি করে; যে-সব অপদার্থ মানুষ শূন্যগর্ভ আস্ফালন করে; স্তাবক মোসাহেবদের কাছে বাহবা পেয়ে আত্মপ্রসাদে গদ্‌গদ হয়; যাদের বড় হবার সাধ আছে কিন্তু সাধ্যও নেই, সাধনাও নেই—কবি নানা কবিতায় তাদেরই ব্যঙ্গ করেছেন। এই ব্যঙ্গের ব্যঞ্জনাভরা সরস বিবৃতিই আমাদের হাসায়।

কবি প্রকৃতিতে দেশভক্ত স্বজাতিবৎসল; স্বজাতিকে ভালবাসেন ব'লেই তিনি তার দুর্বলতার জন্যে ব্যথা পান, স্বজাতিকে আঘাত ক'রে চেতাতে বা ঘা মেরে মৃতকল্প জাতিকে বাঁচাতে চান। এই আঘাত তাঁর হাতে গদার রূপ ধরে নি—অব্যর্থ ধানুকীর ব্যঙ্গশায়কের রূপ ধরেছে। 'নন্দলালে' বাঙালী চরিত্রের যে আভাস ছিল, 'আষাঢ়ের' বাঙালী-মহিমায় তাহা পূর্ণাঙ্গ রূপ ধরেছে। কী গভীর আক্ষেপই না কবিতাটির অন্তরালে ফল্গুধারার মত প্রবাহিত হচ্ছে।

তারা গায় সবে "জয় সীতারাম" আজো শুনি যেথা যাই গো।
তোমাদের গান "জয় শ্রীরাধিকে ওগো দুটি ভিক্ষা পাই গো ॥

সাধারণ হিন্দুরা তখন গীতার ধার ধারত না, গীতার নামই শুনেছিল। মুসলমানদের কোরান আছে, খৃষ্টানদের বাইবেল আছে, হিন্দুর কী আছে? বেদের নাম করা চলে না। কারণ, উচ্চশিক্ষিতেরাও বেদের নামটাই শুধু শুনেছিল—তাও Vedas ব'লে। কাজেই আমাদের ধর্মশাস্ত্র কী, সাহেবরা জিজ্ঞাসা করলে গীতার নাম করার রেওয়াজ হয়েছিল। এজন্যই গীতার আবিষ্কার হ'ল। শিক্ষিত লোকেরা গীতা নিয়ে খুব বাড়াবাড়ি করত, কিন্তু গীতার গূঢ় তত্ত্বের মধ্যে কেউ প্রবেশও করত না। গীতোক্ত ধর্মও কেউ পালন করত না। গীতার গৌরবটাই মুখে প্রচার করত। এক বর্ণ না বুঝেও কেউ কেউ গীতা আবৃত্তিও করত। এই শ্রেণীর ধর্মধ্বজদের ব্যঙ্গ করতেই দ্বিজেন্দ্রলাল "গীতার আবিষ্কার" লেখেন।

গীতায় বীরধর্মের মহিমাই ব্যক্ত হয়েছে। অথচ গীতা নাম নিয়ে বাড়াবাড়ি ও আস্ফালন করত কারা?—

দেখি যদি গৌর মূর্তির রক্তবর্ণ আঁখি
অমনি প্রাণের ভয়ে ওগো বাবা ব'লে ডাকি।
পালাই ছুটি ঊর্ধ্বশ্বাসে যেন বাঘে খেলে,
চাদর এবং পরিবারে সমভাবে ফেলে।

এইরূপ আচরণ যাদের সেই বীরচূড়ামণিরাই গীতার দোহাই দিত।

যে-সব অনাচারীরা যৌবনে অনেক কুকর্ম ক'রে বৃদ্ধ বয়সে নতুন সুযোগ-সুবিধার প্রত্যাশায় ভক্ত হিন্দুর ভেখ ধারণ করত—তাদের কবি ব্যঙ্গ করছেন 'হিন্দু' কবিতায়—

এবার হয়েছি হিন্দু করুণাসিন্ধু গোবিন্দজীকে ভজি হে।
এখন করি দিবারাতি-দুপুরে ডাকাতি (শ্যাম) প্রেম সুধারসে মজি হে।

কবির জাতীয় ধর্মে নিষ্ঠা ছিল অবিচল। তাঁর ধর্মসম্বন্ধীয় যত ব্যঙ্গবিদ্রূপ সবই আসল হিন্দুধর্মের বিকৃত রূপের উদ্দেশে।

ধর্মের বা ধর্মনিষ্ঠার আবরণে কপটতাকেই তিনি কশাঘাত করেছেন বারবার। যারা মনে করে—"ভীরুতাটি আধ্যাত্মিক আর কুঁড়েমিটা ধর্ম"—তাদের তিনি অব্যাহতি দেন নি। দ্বিজেন্দ্রলালের ছিল প্রগতিশীল মনোভাব, সেজন্য তিনি আসল ধর্মকে বজায় রেখে কুসংস্কারগুলিকে দূর করে দেশের ধর্মাচারকে অনিন্দ্য ও দোষমুক্ত করতে চেয়েছিলেন।

তিনি স্ত্রীকে "ছুরিকাঁটা ধরাতে কিম্বা দিদিমাকে জ্যাকেট কামিজ পরাতে" চান নি বটে কিন্তু নারীকে চিরদিন অন্দরে বন্দী করে রাখা, শিক্ষা-লাভে বঞ্চিত করে রাখার প্রথা, অনুমোদন করেন নি।

দ্বিজেন্দ্রলালও বিলাত গিয়েছিলেন কিন্তু সাহেব ব'নে যাননি,—তিনি মনে প্রাণে খাঁটি বাঙালীই ছিলেন। যারা দুবছর বিলাতে লেখাপড়া শিখে ফিরে এসে সাহেব ব'নে যেত—তাদের তিনি কৃপাদৃষ্টিতে দেখতেন; যারা দু'বছরের মধ্যেই সারা জীবনের শিক্ষাদীক্ষা, অভ্যাস, সংস্কৃতি সব ভুলে যেত, মাতৃভাষায় কথা বলতে লজ্জা পেত, সমাজ, ধর্ম, ঐতিহ্য সবই বিসর্জন করত, তাদের আচরণের এই অসঙ্গতিকে ব্যঙ্গ না ক'রে পারতেন না। তাঁর বিলাত-ফের্তা কবিতাটিতে তীব্র ব্যঙ্গে তাদের অদ্ভুত রূপান্তরটি ফুটেছে:

আমরা বিলিতি ধরণে হাসি
আমরা ফরাসি ধরণে কাসি
আমরা পা ফাঁক করিয়া সিগারেট খেতে বড্ডই ভালবাসি।

এদের আবার কেউ কেউ ফিরে এসে প্রায়শ্চিত্ত করে—তা যে হস্তি-স্নানবৎ তা লক্ষ্য ক'রে কবি হাসি চাপতে পারেন নাই।

বিলেত-ফেরতাদের আমূল রূপান্তর দেখে কবির হাসি পায়; কিন্তু সাধারণ লোকে ভাবে কি জানি কি অদ্ভুত দেশ সে—সেখানে গেলে মানুষের ভোল এমনি বদ্‌লে যায়, কবি তাদের উদ্দেশ ক'রে প্রকারান্তরে ঐ নকল সাহেবদেরই ব্যঙ্গ করেছেন,—

বিলেত দেশটা মাটির সেটা সোনার রূপার নয়,
তার আকাশেতে সূয্যি ওঠে মেঘে বৃষ্টি হয়।

এই যে রূপান্তর তার জন্য বিলাত দায়ী নয়, দায়ী বিলাত-ফেরতাদের বানরীয়

মনোবৃত্তি ও অনুচিকীর্ষা ( হনুচিকীর্ষা ? )। জানি না দ্বিজেন্দ্রলালের কথার আঘাত তাদের দর্জিদত্ত বর্ম এবং গণ্ডারীয় চর্ম ভেদ করতে পেরেছিল কি না।

সত্যনিষ্ঠ কবি শুধু নকল সাহেবদেরই ব্যঙ্গ করেননি—গোঁড়া কুসংস্কারী কপটাচারী টিকিধারীদের নিয়েও সমান হাসাহাসি করেছেন। যারা শাস্ত্রজ্ঞ হয়ে শাস্ত্র মেনে চলে না, অথচ শাস্ত্রের দোহাই পাড়ে আর শাস্ত্রকে শস্ত্ররূপে পরিণত করে, স্বার্থসিদ্ধির জন্যে নিরীহ সরল মানুষদের শাস্ত্রের শাসনে বশে রেখে আধিপত্য করে, তারা তাঁর ব্যঙ্গের লক্ষ্য হয়েছে। আবার ম্লেচ্ছাচারের সুযোগ, স্বাচ্ছন্দ্য ও হিন্দুয়ানির সুযোগ সুবিধা দুইই যারা ভোগ করতে চায়—দুনৌকায় দুই পা রেখে যারা আস্ফালন করে, তাদেরও তীব্রতর ব্যঙ্গ বাণে বিদ্ধ করেছেন।

বাঙালী জাতির মূঢ়তা, রূঢ়তা, ক্রূরতা, ভীরুতা, ইতরতা, তাঁকে বড় পীড়া দিত। তাদের চেতাবার জন্যও তাঁকে অবিরত ব্যঙ্গশর হানতে হয়েছে।

যারা বাঙালীর নামে শূন্যগর্ভ আস্ফালন করে, যারা নিজেদের জাতীয় দুর্বলতার কথা ভুলে বাঙালীর যৎসামান্য কৃতিত্বকেই খুব বড় ব'লে প্রচার এবং গর্ব করে, নানা বিজাতীয় উপদ্রবের মধ্যেও বাঙালীর শুধু টিঁকে থাকাটাকেই যথেষ্ট মনে করে, বাঙালীর ব্যাঙের আধুলির গর্বের আর সীমা সমাপ্তি নেই যাদের মুখে, তাদেরই এই অসঙ্গতিকে সত্যনিষ্ঠ কবি ব্যঙ্গ করেছেন। বলা বাহুল্য, উক্তিতে কবির গভীর বেদনাই কৌতুকের মতো প্রতীয়মান।

ব্যঙ্গ প্রকরণের মধ্যে একশ্রেণীর কবিতায় কবি গভীর বেদনাধারাকে হাস্যের ফেনিলোচ্ছলতা দিয়ে গোপন করেছেন। যে বেদনা too deep for tears অনেক সময় তা প্রকাশ পায় হাস্যে। এই হাসি—দুর্বল মানুষের আত্মগ্লানির আত্মধিক্কারের করুণ হাসি ঃ

পাঁচশ' বছর এমনি ক'রে আসছি সয়ে সমুদায়,
এটা কি আর সইবে না ক দু'ঘা বেশী জুতার ঘায় ?
সেটা নিয়ে মিছে ভাবা দিবি দুঘা দে না বাবা,
দুঘা বেশী দুঘা কমে এমনি কি আসে যায় ?
মোরা বেটা মোরা পাজি—যা বলিস তাই আছি রাজি
রাজার নন্দিনী প্যারী যা বলিস তাই শোভা পায় ॥

পশুবলে নির্যাতিত বীরজাতির আক্ষেপ এতে কৌতুকের রূপ ধরেছে। নিজের মনের আসল ভাব গোপন ক'রে প্রবলকে উপাসনা করতে হয়—তার চেয়ে হাসির ব্যাপার আর কী আছে ?

আমরা সব রাজভক্ত রাজভক্ত ব'লে চেঁচাই উচ্চরবে,
কারণ সেটার যতই অভাব ততই সেটা বলতে হবে।
আমাদের ভক্তি যা-এ মানের প্রাণের পেটের দায়ে,
দেখে সে-রক্ত আঁখি ভক্তি যা তা ছুটে পালায়।
সাধে কি বাবা বলি গুঁতোর চোটে বাবা বলায় !

দুর্বলের উপর প্রবলের উৎপীড়নের বিরুদ্ধে ব্যঙ্গহাস্য যে কত শাণিত কত মর্মভেদী হতে পারে তা রসিকতার ছদ্মে কবি দেখিয়েছেন—বর্তমান প্রগতিবাদের চরম কথারই এতে ইঙ্গিত রয়েছে।

এতদিন সকল দেশের ধনী অভিজাত ও উচ্চপদস্থ মানুষগুলো ও বিদেশী শাসক জাতির লোকেরা দরিদ্রের প্রতি যে আচরণ করত—'আমি যদি পিঠে তোর ঐ'—কবিতায় তারই দৃষ্টান্ত দিয়ে কবি তাদের মনোভাবকে এই কবিতায় দাম্ভিক প্রবল উৎপীড়কের মুখের ভাষায় অপূর্ব বাণীরূপ দিয়েছেন :

আমি যদি পিঠে তোর ঐ লাথি একটা মারিই রাগে,
তোর তো আস্পর্ধা বড়—পিঠে যে তোর ব্যথা লাগে !
আমার লাথি খেয়ে কাঁদা ন্যাকামি নয় ? শুয়োর গাধা !
দেখছি যে তোর পিঠের চামড়া ভরে গেছে জুতোর দাগে।
বরং উচিত—আগে আমার পায়ে হাত তোর বুলিয়ে দেওয়া,
পরে ধীরে ধীরে নিজের পিঠের দাগটা মুছে নেওয়া।
পরে বলা ভক্তিভরে : "প্রভু, অনুগ্রহ ক'রে
পৃষ্ঠে তো মেরেছ লাথি—মারো দেখি পুরো ভাগে।
দেখি সেটা কেমন লাগে !

আষাঢ়ে কাব্যের "কর্ণবিমর্দন কাহিনী" একটি অপূর্ব কবিতা। সংস্কৃত পজ্‌ঝটিকা ছন্দে মোহমুদ্গরের অনুসরণে এইরূপ রসঘন কবিতা পূর্বেও কেহ লেখেন নি—পরেও কেউ লেখেন নি। এ-ধরনের কবিতা অসামান্য ছন্দোজ্ঞান

না থাকলে কেউ লিখতে পারেন না। এ-কবিতা সংস্কৃতজ্ঞ শিক্ষিত পাঠকদের জন্য। এর কৌতুকরস ব্যঙ্গাত্মক বিষয়বস্তুর উপর ততটা নির্ভর করছে না, যতটা নির্ভর করছে পদগুম্ফন ও বাগ্‌বিন্যাসের উপর—

প্রথম চরণ :—'জানো না কি কদাচন মূঢ়' পড়লেই মোহমুদ্গরের 'মূঢ় জহীহি ধনাগম তৃষ্ণাং' মনে পড়বে। "যখন পরাজয় খলু অনিবার্য। আসি হি পুরুষানুক্রম ভৃত্য"—ইত্যাদি চরণে খলু, হি ইত্যাদি সংস্কৃত অব্যয়শব্দ প্রয়োগে হাস্যরস উৎসারিত হয়েছে।

যদি বল সেটা শ্যালী ভিন্ন
অপর কার নয় আদর চিহ্ন,
তবু যদি সাহিব অল্পে স্বল্পে
টানে—হয় তা মধুর বিকল্পে
কর্ণাকর্ষণ অতিশয় তুচ্ছ,
যা কর সাহিব নাড়িব পুচ্ছ…

এই কয় চরণে কবিতার শ্লেষ-ধিক্কারটি ফুটেছে চমৎকার। কর্ণমর্দনকে বরণীয় প্রমাণ করতে কবি যে ধাপে ধাপে এগিয়েছেন তাতে উচ্চ শ্রেণীর আর্ট দেখা যায়।

এ-শ্রেণীর কবিতায় দীর্ঘ স্বরের দীর্ঘ উচ্চারণ না করলে ছন্দঃপতন হবে, এর প্রতি পর্বে চার মাত্রা নির্দিষ্ট : ৪+৪+৪+৪

কা তব। কান্তা। কস্তে। পুত্রঃ।
কর্ণ বি। মর্দন। মর্ম কি। গূঢ়।
হুজুর হু। জুর বলি। জীবন। মরণে।
একে। বারে। মাথা। ঘোরে।
লেখা। সোজা। গদ্যে। পদ্যে।

পরাধীন জীবনের একটা তুচ্ছ কথাকে সংস্কৃত ছন্দের উচ্চ-গ্রামের মর্যাদা দেওয়ার অসঙ্গতিই এখানে হাস্যরসকে গাঢ় ক'রে তুলেছে।

"কলিযজ্ঞ" আর একটি সংস্কৃত ছন্দে রচিত ব্যঙ্গ কবিতা। এর ছন্দ অনুষ্টুপ। এই কবিতাতেও বাক্যবিন্যাস্ ও শব্দগুম্ফনে প্রচুর কৌতুকরস উপচিত হয়েছে, যেমন :

১। প্যাণ্ডেলের তলে আজি ইংরাজীতে খদী ( খই ) ফুটে।

২। কেবল বক্তৃতা জোরে করে রাজ্য চ বৈ তু হি।

৩। শাস্ত্রীয় কি অশাস্ত্রীয় কচুপোড়া হি ভক্ষণ।

"বাঙালী মহিমা" কবিতায়

বাঙালী মহিমা কীর্তিকলাপ কাহিনী যদি
শুন মন দিয়া বাবা, পুনর্জন্ম ন বিদ্যতে।

এ কবিতাটির কেবল প্রকাশভঙ্গী নয়, বিষয়বস্তুও সমান কৌতুকাবহ।

দ্বিজেন্দ্রলালের স্বজাতিপ্রীতি মূলতঃ দুটি ধারায় প্রবাহিত। একটি ধারায় জাতীয়তাবোধের উদ্দীপন, অন্য ধারায় জাতীয় জীবনের দোষত্রুটিগুলিকে চোখে আঙুল দিয়ে দেখানো এবং সেই সঙ্গে বলা—'আবার তোরা মানুষ হ'। এই চোখে আঙুল দিয়ে দেখানোর জন্যই তাঁকে স্বজাতি বিদূষণ করতে হয়েছে রঙ্গেব্যঙ্গে। এক সময় বাঙালী শুধু বক্তৃতার জোরে দেশোদ্ধার করতে চেয়েছিল—এবং সেই বক্তৃতাবিদ্যায় অসাধারণ পারদর্শিতাও দেখিয়েছিল। কবি সেই বক্তৃতার আস্ফালনকে ব্যঙ্গ করেছেন এই কবিতায়। যে জাতির মধ্যে এখনো জাতীয় সমস্যা উঠে—

শাস্ত্রীয় কি অশাস্ত্রীয় কচুপোড়া হি ভক্ষণ—সেই জাতির পক্ষেই বক্তৃতার জোরে দেশোদ্ধারের জন্য প্রয়াস ও প্রত্যাশা সম্ভব।

স্বজাতিবিদূষণ আত্মবিদূষণেরই তুল্য, কাজেই রসিক লোকেরা এইরূপ ব্যঙ্গরচনায় কোন দেশে দোষ ধরে না।

"ভট্টপল্লীতে সভা"—কবিতায় কবি বাঙ্গালী চরিত্রের আর একটি বৈশিষ্ট্য নিয়ে ব্যঙ্গ করেছেন। তুচ্ছ বিষয় নিয়ে উড়ো তর্ক করা এবং তর্কে বিদ্যাবত্তা প্রকাশ ও অতিরিক্ত উত্তেজনা প্রকাশ বাঙ্গালী-চরিত্রের একটা লক্ষণ। লিঃ-ষজ্ঞে এক শ্রেণীর শিক্ষিত সমাজ তাঁর ব্যঙ্গের লক্ষ্য হয়েছে। 'শাস্ত্রীয় কি অশাস্ত্রীয় কচুপোড়া হি ভক্ষণ' এবং 'পাত্রাধার তৈল কিংবা তৈলাধার পাত্র' বাঙালী শিক্ষিত লোকেদের কাছেও দুই-ই গুরুতর সমস্যা।

"হরিনাথের শ্বশুরবাড়ী যাত্রা", "অদল বদল" ইত্যাদি হাস্যরসের কাহিনীমূলক কবিতা। এই শ্রেণীর কবিতা পূর্বে কখনও লেখা হয়নি বাংলা ভাষায়, পরেও আর হয়নি।

অবিশ্রান্ত কৌতুক রসধারার কলকল্লোল অত্যন্ত দ্রুতবেগে কাহিনীর পরিখাত দিয়ে বয়ে চলেছে। এই সকল কাহিনী-কবিতায় প্রধানতঃ হাস্যরস উচ্ছ্বসিত হয়েছে—কৌতুকাবহ পরিস্থিতি থেকে। এইরূপ পরিস্থিতি সৃজন একটা যেন পৃথক আর্ট। এই আর্ট চিত্রাত্মক। এসব হ'ল রঙ্গরসের রচনা, এতে ব্যঙ্গধারাও মিশ্রিত হয়েছে মাঝে মাঝে। ব্যঙ্গরসের অভিব্যক্তিতে আমরা হাসি মনে মনে। এগুলিতে আমাদের সর্বাঙ্গ চঞ্চল হয়ে ওঠে—এ হাস্যবেগ সংবরণ করা কঠিন।

এই সব কবিতার প্রত্যেক চরণ এমনভাবে রচিত, যা কৌতুক রসের পোষকতা করে। একটিও নীরস চরণ দেখা যায় না।

যদৃচ্ছাক্রমে কতকগুলি চরণ উদ্ধৃত করি ঃ—

১। আরও শুনেছিলাম তোমার বর্ধমানে সাকিম,
আরও শুনেছিলাম যেন তুমি একটা হাকিম।
বল্লেন গোপী, হাঁ হাঁ আমি কাছাকাছি তাই,
ডেপুটির এক শালার আমি পিসতুত ভাই।

২। উনি আবার জজ বদমায়েস পাজি, আরে থেলে যা!
নিজে চুরি করে নালিশ—যা বেটা যা জেলে যা।

৩। তাঁর এ সব কসুর
ইন্দোঃ কিরণেষ্বিবাংক যেত সবই ঢেকে,
খরচ হ'ত না-ত দিতে কারু পকেট থেকে।
( কুমারসম্ভবের একোহি দোষো গুণসন্নিপাতে
নিমজ্জতীন্দোঃ কিরণেষ্বিবাংকঃ এই চরণের অংশটি—
কৌতুকরসে পরিষিক্ত হয়েছে এখানে। )

৪। এখন বুড়োর হাতের উপর ব'সে ব'সে রয়ে
ঝুলছিল সময়টা যেন বেশি ভারী হয়ে।
কল্লেন তখন ভদ্রলোকটি মনস্থ অগত্যা
সময়টাকে নিয়মমত করিবারে হত্যা।
( ইংরাজি ইডিয়মের বাংলা তর্জমা দিয়ে কৌতুক সৃষ্টি )।

৫। বেটা ষণ্ডামার্ক বজ্জাৎ আবার বলে জামাই, এঃ
অর্ধেক দাড়ি গেল কোথা ? ফেলেছি তা কামাইয়ে।

৬। চাদরখানি বুকে বাঁধা পরা হয়নি খুলে
কি জানি কেউ পাছে তার যে নীচে আছে
ষ্টার প্যাটার্ণ সোনার চেন তা দেখতে যায় বা ভুলে।

ব্যঙ্গকবিতা রচনায় দ্বিজেন্দ্রলাল যদি হ'ন সিদ্ধ, তবে রঙ্গকবিতা রচনায় তিনি সিদ্ধতর। ব্যঙ্গরচনায় কবি কাপট্য, ইতরতা, কাপুরুষতা ইত্যাদিকে ব্যঙ্গ করেছেন—আর রঙ্গকবিতাগুলির উপজীব্য অসঙ্গতি। রঙ্গরচনাগুলিতে জ্বালা নেই, বিদ্রূপ নেই, কোন শ্রেণী বা গোষ্ঠীর প্রতি বিদ্বেষ বা ঘৃণা নেই। এইগুলি নির্মল অবিমিশ্র হাস্যরসের উৎস।

রঙ্গ-প্রকরণের কবিতাগুলির মধ্যে তানসান-বিক্রমাদিত্য সংবাদ একটি উল্লেখযোগ্য। কেবল অসঙ্গতভাবে বাক্যবিন্যাসের দ্বারা এখানে তিনি রঙ্গরসের সৃষ্টি করেছেন। তথাকথিত প্রেম, বিরহ ইত্যাদি নিয়েই তিনি অনেক রঙ্গরসের কবিতা লিখেছেন।

ইংরাজি বাংলায় মিশ্রিত প্রেমতত্ত্ব, চাষী যুবকের মুখের ভাষায় রচিত প্রেমাকুলতা ( চাষার প্রেম ও চাষার বিরহ ), বিরহতত্ত্ব, বিরহ যাপন ইত্যাদি কবিতার রঙ্গরস বিশেষরূপ উপভোগ্য। দ্বিজেন্দ্রলাল রসের কবি হলেও তথাকথিত প্রেমের যে পনরো আনাই মোহ ছাড়া কিছু নয়, তাই বুঝতেন। তাই 'প্রণয়ের ইতিহাসে' মোহভঙ্গের একটি চমৎকার বাণীরূপ দিয়েছেন—

শঙ্কা হ'ত প্রিয়া পাছে কখন ক'রে অভিমান
উর্বশীর ন্যায় পেখম তুলে হাওয়ার সঙ্গে মিশে যান।
নকল-নবিশ প্রেমের পেশায় হয়ে রৈতাম বিভোর নেশায়,.
প্রাণের সঙ্গে দিয়ে কে সায় খাম্বাজ সঙ্গে বেহাগ মেশায়,
মরি আহা আহা রে !
ভাবলাম বাহা বাহা রে !
দেখলাম পরে চাঁদের করে নেহাৎ প্রিয়া তৈরি নন।
বচনসুধায় যায় না ক্ষুধা, বরং শেষে জ্বালাতন।

যদি একটু দাবাখেলায় আসতে দেরি রাত্তিরবেলায়
অম্‌নি তর্ক গুরু চেলায় পালাই তাঁর বকুনির ঠেলায়
পগারে কি পাহাড়ে !
ভাবলাম বাহা বাহা রে !

কবিরা বিরহ নিয়ে কী হা-হুতাশই না করেছেন ! আর অশ্রুর বন্যা বইয়ে দিয়েছেন ! আমাদের কবি মনে করেন—বিরহের বাঁধন-হারা কাঁদন দিয়ে বড় বাড়াবাড়ি হয়েছে। আমাদের কবি একটি গানে তাই বলেছেন—'বিরহ আহুতি ভিন্ন প্রেমের আগুন জ্বলে না।' তাই যদি হয় তবে বিরহদুঃখ নিয়ে এত আহা উহু কেন ? বিরহ একটা দুঃখ বটে, তবে কতকটা সখের দুঃখ। তা নিয়ে অনায়াসে রঙ্গ করা যায়। যেমন—

বিরহ এমন নিদারুণ যে—
এখন ক্ষুধা পেলেই খাই আর ঘুম পেলেই ঘুমোই।
রোচেনাক মুখে কিছু পাঁঠার ঝোল আর লুচি বই।

কেবল পুরুষের পক্ষ থেকেই নয়, নারীর পক্ষ থেকেও বিরহ নিয়ে কবি রঙ্গ করেছেন 'বসন্তবর্ণনা' কবিতায়।

পতি কাছে নাই পতি বিনা আর কে আছে নারীর সম্বল,
কাঁচা আঁব দুটো পেড়ে আন সখি গুড় দিয়ে রাঁধি অম্বল।
হেরি যে বিশ্ব শূন্যময়, নে
খেয়ে নিয়ে শুধু বিরহ শয়নে,
পড়িগে অর্ধমুদিত নয়নে
গোলেবকাওলি গ্রন্থ ॥
নিয়ে আয় সখি বরফ না হলে মরি যে মলয় বাতাসে।
নিয়ে আয় পাখা এল নাক পতি আজ যে মাসের সাতাশে।
নিয়ে আয় পান তাস আন ছাই,
বিরহের এত জ্বালা ম'রে যাই !
দাঁড়াইয়ে কেন হাসিস লো ভাই,
বাহির করিয়ে দন্ত !

এই রঙ্গলীলার মধ্যে বিরহ সম্বন্ধে Poetic convention—সঙ্গতি রীতিকেও ব্যঙ্গ করা হয়েছে।

রঙ্গ রচনার মধ্যে উল্লেখযোগ্য 'এমন ধর্ম নাই', 'স্ত্রীর উমেদার', 'যেমনটি চাই তেমন হয় না', 'প্রাণান্ত', 'বিষ্যুৎবারের বারবেলা', 'বিলেত', 'সন্দেশ'। রঙ্গলীলার কবিতায় বিষয়বস্তুটাই বড় নয়, বাচনভঙ্গীটাই বড়। হাস্যরস-সৃষ্টির টেকনিকটা না বুঝলে পরিপূর্ণ রসসম্ভোগ করা সম্ভব নয়। ছন্দও কৌতুক-সৃষ্টিতে কম সাহায্য করেনি—মিলের তো কথাই নেই—অপ্রত্যাশিত মিলের কৌশল খুবই কৌতুকাবহ। অপ্রত্যাশিত শব্দের আবির্ভাবে যে চমকের সৃষ্টি হয়—তাও রসের পুষ্টিতে সহায়তা করেছে।

আমাদের লোকসাহিত্যে 'রাধা ও কৃষ্ণ'কে নিয়ে রচিত শুক-সারীর বিবাদের কবিতা আছে। এই রসকলহের ঢঙ একটা conventional form-এ দাঁড়িয়ে গেছে—সেই ফর্মের, সেই ভাষার ও সেই ভাবের চমৎকার প্যারডি কৃষ্ণরাধিকা সংবাদ। এ হ'ল অবিমিশ্র রঙ্গরচনা, কিন্তু এতেও ব্যঙ্গের মিশ্রণ আছে—পরের গুণপনার ব্যাখ্যান কোন মানুষেরই সহ্য হয় না, নিজের স্তব শুনে সবাই খুশী হয়—এমন কি প্রেমিক প্রেমিকার সম্পর্কের মধ্যেও এই দুর্বলতা আছে। কবি তাকেই ব্যঙ্গ করেছেন। চমৎকার এর উপসংহার—

কৃষ্ণ বলে এমন বর্ণ দেখিনি ত কভু!
আর রাধা বলে হাঁ আজ সাবান মাখিনি ত তবু,
নইলে আরো সাদা।
কৃষ্ণ বলে তোমার কাছে রতি কোথায় লাগে?
আর রাধা বলে এসব কথা বললেই হ'ত আগে—
গোল ত মিটেই যেত।

মিল দেওয়ার চাতুর্য দ্বিজেন্দ্রলালের অনন্যসাধারণ। অপ্রত্যাশিত দুর্লভ মিলের চমক যে কিরূপ কৌতুকরসের সৃষ্টি করতে পারে—তা দ্বিজেন্দ্রলালের আগে কেউ উপলব্ধি করেন নি। শুধু মিল নয়, যমক অনুপ্রাসের কৌশলের প্রয়োগেও তিনি হাস্যরসের সৃষ্টি করেছেন। কতকগুলি দৃষ্টান্ত দিই—

পক্ষীর মাংস লক্ষ্মীর মতো ছেলে বেলায় খাননি কে ?
ভবনদীর পারে গিয়ে বিড়াল বসেছেন আহ্নিকে।

*　　　*　　　*

গদ্য পদ্য লিখছে সবাই কিনছে নাক কিন্তু কেই।
কাটছে বটে পোকায় কিন্তু আলমারি কি সিন্দুকেই।

*　　　*　　　*

রাধাকৃষ্ণ রঙ্গমঞ্চে নাচছেন গিয়ে আনন্দে।
ব্যাখ্যা করছেন হিন্দুধর্ম হরিঘোষ আর প্রাণধন দে।

*　　　*　　　*

কাচিৎ ভগ্নী সহ দীক্ষিত হব উক্ত ধর্মে
এমম সময় বিয়ে হয়ে গেল হিন্দু ফর্মে ॥

*　　　*　　　*

নৌকা ফীসন ডুবিছে ভীষণ রেলে কলিসন হয়।

*　　　*　　　*

পরে মিলে আমার আটটা মামায় বাবার সেই আটশালায়
হ'তে না হ'তে বড় দিয়ে চড় পাঠিয়ে দিল পাঠশালায় ॥

স্বচ্ছন্দ অবলীলায় যখন প্রথম শ্রেণীর মিল ঘন ঘন এসে পড়ে, তখনও মিলের অনায়াস চাতুর্য ও কৃতিত্ব দেখে আমরা কৌতুক অনুভব করি। যেমন—

বরং শেষে মাথার রতন লেপ্টে রৈলেন আঠার মতন
বিফল চেষ্টা বিফল যতন স্বর্গ হ'তে হলো পতন
রচে ছিলাম যাহারে
ভাবলাম বাহা বাহা রে।

*　　　*　　　*

আমরা বিলাত-ফেরতা ক' ভাই
আমরা সাহেব সেজেছি সবাই,
তাই, কি করি নাচার স্বদেশী আচার
করিয়াছি সব জবাই।

আমরা ছেড়েছি টিকির আদর,
আমরা ছেড়েছি ধুতি ও চাদর,
আমরা হ্যাটবুট আর কোটপ্যাণ্ট পরে
সেজেছি বিলাতী বাঁদর।

*　　　*　　　*

কোকিল কালো ভোমরা কালো
আমরা কালো তোমরা কালো
মুচি মিস্ত্রী ডোমরা কালো॥

*　　　*　　　*

পত্নীর চাইতে কুমীর ভালো—বলে সর্ব শাস্ত্রী।
কুমীর ধরলে ছাড়ে, তবু, ধরলে ছাড়ে না স্ত্রী।

*　　　*　　　*

আষাঢ়ের কবিতাগুলিতেও মিলের চাতুর্যের মধ্যে হাস্যের প্রেরণা য়েছে। কতকগুলি দৃষ্টান্ত—

১। শুনলেন এই কথাগুলো বদন ক'রে ব্যাদান
কি কর্বেন আর? বেঞ্চে বসে স্ত্রীয়ের জন্যে হ্যাদান।

২। গালাগালি? মশায় আপনার মক্কেল অতি শুয়োর,
কোলা ব্যাং ওর যাওয়া উচিত ভিতরেতে কুয়োর।

৩। বৃদ্ধ জজ! কাদম্বিনীই তোমার যোগ্য ভার্যা,
গোপীকৃষ্ণ, সুশীলাই তোমার স্ত্রী, আর যার যা
অন্য দাবি ডিস্‌মিস্‌···

৪। কি হয়েছি দেখ হায় এ দেহ কি রহে?
তোমারি বিরহে প্রভু তোমার বিরহে।

৫। বোধ হয় রূপের তরাসে পাছে কারো জ্বর আসে।

৬। ধন্য বুদ্ধিবল! যুদ্ধে কভু শির দেও নি কারেও বন্ধকী:
যদি বাহুবল অভাব—বুদ্ধিতে পুষিয়ে নিয়েছ, মন্দ কি!

কবল মিলের চাতুর্য নয়, প্রত্যেক চরণে পদবিন্যাসের সূক্ষ্ম ধরনের চাতুর্য

আছে। সেগুলি যাদের চোখে পড়ে তারাই পরিপূর্ণ উপভোগ করে। গানে বা আবৃত্তিতে সেগুলির উপর emphasis (জোর) দিলে তবেই শ্রোতার অবধান আকৃষ্ট হয়।

এবার আমাকে থামতে হয়। দ্বিজেন্দ্রলালের কথা ফুরিয়েও ফুরোয় না। আমার কবি-জীবনের প্রথম যৌবনের উপাস্য কবি—দ্বিজেন্দ্রলাল। তাঁর জীবদ্দশায় আমার কুন্দ-কিশলয় ছাড়া কোন কবিতার বই বেরোয় নি। তখনকার লেখা তো নেহাৎ কাঁচা। রবীন্দ্রনাথ লিখেছিলেন—"তোমার এই কাঁচা বয়সের লেখার উপর বেশি নির্ভর কোরো না।" আমার পরম সুহৃৎ দেবকুমার আমাকে সঙ্গে ক'রে নিয়ে গিয়েছিলেন দ্বিজেন্দ্রলালের চরণমূলে। দ্বিজেন্দ্রলালও ঠিক এই কথাই বলেছিলেন—"নিরুৎসাহ হয়ো না—সাধনা করো, সিদ্ধিলাভ করবে।" একেই আমি তাঁর আশীর্বাদ মনে ক'রে সুরধাম থেকে ফিরেছিলাম।

তারপর বেশী দিন তিনি জীবিত ছিলেন না। ভারতবর্ষ প্রকাশের আগে আমার "নন্দপুরচন্দ্র বিনা বৃন্দাবন অন্ধকার" কবিতাটি পাঠিয়েছিলাম। পণ্ডিত অমূল্য বিদ্যাভূষণের মুখে শুনেছিলাম তাঁর সে-কবিতাটি ভালো লেগেছিল এবং ভারতবর্ষের প্রথম সংখ্যার জন্য নির্বাচন ক'রে গিয়েছিলেন। বেতালভট্ট উপনামে হাসির কবিতা ও গান আমি লিখি। আমার রঙ্গব্যঙ্গের রচনায় দ্বিজেন্দ্রলালই আমার গুরু। এরচনা আমার যৎসামান্য গুরুদক্ষিণা। তাঁর সঙ্গে যখন আমার চাক্ষুষ পরিচয় তখন তাঁর জীবনে সায়াহ্নকাল।

তাঁর শেষ জীবনের অনেক কবিতায় বিদায় পূরবীর সুর তখন বাজছিল—নিদর্শনস্বরূপ তাঁর শেষ জীবনে রচিত একটি দশপদী এখানে উদ্ধৃত করি। এতে তিনি সবার কাছ থেকে বিদায় নিয়েছেন—

করেছি কর্তব্য যাহা, সেইটুকুই আমার যাহা জমা।
করেছি অন্যায় যাহা, সেইটুকুই খরচ, দিও বাদ।
তোমাদের যেটুকু দিয়েছি দুঃখ, কোরো ভাই ক্ষমা।
তোমাদের যেটুকু দিয়েছি সুখ, কোরো আশীর্বাদ।

তোমাদের মধ্যে আমি আসিনি ক করতে বিসম্বাদ,
কেড়ে নিতে কারো অংশ, দিতে কারো মনে দুঃখ ভাই!
দুঃখ যদি দিয়ে থাকি ভ্রান্তিবশে—ক্ষম' অপরাধ।
বিনিময়ে দুঃখ যদি পেয়ে থাকি, কোনো দুঃখ নাই।
জমার চেয়ে খরচ বেশি হ'য়ে থাকে, তোমরা দোষী নহ।
জমা যদি বেশি থাকে—তোমাদেরি সেটা অনুগ্রহ।

# দ্বিজেন্দ্রলাল

## নারায়ণ চৌধুরী

১

কবি নাট্যকার গীতিকার ও সুরকার দ্বিজেন্দ্রলাল রায় বাংলা সাহিত্য ও সঙ্গীত জগতের একজন দিক্‌পাল। কিন্তু তাঁর প্রতিভার সম্যক্ সমাদর তাঁর জীবদ্দশায় হ'য়েছে ব'লে আমাদের বোধ হয় না। কতকগুলি পারিপার্শ্বিক কারণে দ্বিজেন্দ্রলালের জনপ্রিয়তা তদানীন্তন কালে ব্যাহত হয়েছিল। সুখের বিষয় কালের অগ্রগতির ফলে পুরাতন বাধা ধীরে ধীরে অপসৃত হয়ে যাচ্ছে এবং কবি-নাট্যকার-সঙ্গীতজ্ঞ দ্বিজেন্দ্রলালের প্রকৃত শক্তির রূপটি দেশবাসীর চক্ষে প্রতিভাসিত হয়ে উঠছে। আমাদের সাহিত্যরসিক ও সমালোচক সম্প্রদায়ের মধ্যে যে দ্বিজেন্দ্রলাল সম্পর্কে একটা নূতন চেতনা দেখা দিয়েছে তার প্রমাণ গত কিছুকাল থেকে দ্বিজেন্দ্রলালের বিষয়ে আলোচনা-সমালোচনার বহুলতা। এ জিনিষ পূর্বে ছিল না। আমাদের পূর্ববর্তীরা দ্বিজেন্দ্রলালের প্রতিভার যথোচিত আদর না ক'রে তাঁর প্রতি যে-অবিচার করেছেন, এখনকার দ্বিজেন্দ্র-আলোচনার ধারার মধ্যে সেই অবিচারের শোধনের মনোভাবটি একটু চেষ্টা করলেই ধরতে-ছুঁতে পারা যায়। এটি আশার লক্ষণ সন্দেহ নেই। বিলম্ব হ'লেও আমরা-যে আমাদের সাহিত্যের অন্যতম শ্রেষ্ঠ গৌরবের স্থল দ্বিজেন্দ্রলালের ক্ষমতার প্রকৃত মূল্যায়ন ও স্বীকৃতি দানে অগ্রসর হয়েছি এ আধুনিক কালের দায়িত্ববোধেরই সূচনা করে।

২

দ্বিজেন্দ্রলালের শ্রেষ্ঠ পরিচয় তিনি কবি। যদিও তিনি দেশবাসীর নিকট প্রধানতঃ নাট্যকার রূপেই পরিচিত, তা হলেও তাঁর সমগ্র লেখক-ব্যক্তিত্বকে ছাপিয়ে উঠেছে তাঁর কবি-পরিচয়। এ নিছক কাব্যরচনার পরিমাণ বা কাব্যের ভালমন্দ বিচারের কথা নয়; এ হ'ল মানস-গঠনের বিচার। মনোভঙ্গীর দিক দিয়ে দ্বিজেন্দ্রলাল ছিলেন প্রথমতঃ ও প্রধানতঃ কবি। তাঁর

এই কবি-সত্তা তাঁর সকল রচনার মধ্যেই অনুস্যূত হয়ে আছে—তা সে কাব্যই হোক আর নাটকই হোক আর সঙ্গীতই হোক। তাঁর ঐতিহাসিক নাটক-গুলির সাফল্যের একটা প্রধান সূত্র সেগুলির অন্তরস্থ গভীর রোমান্টিক ভাবাবেগ—আর এই ভাবাবেগ যে নাট্যকারের সহজাত কবি-সত্তা থেকে উদ্ভূত, সে কথা বলাই বাহুল্য। দ্বিজেন্দ্রলালের নাটকে ঘটনার ঝনৎকার থাকলেও তাদের অন্তরালে একটি সূক্ষ্ম কবিত্বের সুর অলক্ষ্য নয়। তাঁর অঙ্কিত নাট্য চরিত্রগুলির অন্তর্দ্বন্দ্ব আর ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়ে মানব-জীবন আর মানবমন সম্পর্কে কবিজনোচিত রহস্যবোধেরই পরিপ্রকাশ ঘটেছে। কোন কোন সমালোচক বলেন, দ্বিজেন্দ্রলালের নাট্যরচনায় উচ্ছ্বাস আছে, আতিশয্য আছে। কথাটা হয়তো সত্য, কিন্তু এই সত্য স্মরণ কালে এ-কথাও আমাদের বিস্মৃত হওয়া উচিত নয় যে, এই উচ্ছ্বাস বা আতিশয্যের মূলে আছে নাট্যকারের মজ্জাগত কবিস্বভাব। রোমান্টিক আবেগ বা অনুভূতির প্রাবল্য কবি-স্বভাবে দূষ্য নয়, যদিও তা কোনো কোনো মহলে ভাবব্যতিরেক অন্যায় চিহ্নিত হবার সম্ভাবনা আছে। সে যাই হোক, দ্বিজেন্দ্রলালের রচনাবলীতে কাব্যসুরভি বিকীর্ণ হয়ে আছে, আর এটি যে তাঁর সমস্ত প্রকার রচনার একটি প্রধান আকর্ষণ সে কথা স্বীকার ক'রে নিলে দ্বিজেন্দ্র-রচনার সমাদর আরও সহজ হতে পারে।

কেউ কেউ বলেন কবি হিসাবে দ্বিজেন্দ্রলালের হাসির গানগুলিই সবচেয়ে সার্থক রচনা। এ কথা কবির কাব্যের প্রকৃত মূল্যায়ন নয়। হাসির গান দ্বিজেন্দ্রলালের কাব্য-প্রতিভার একটি বিশিষ্ট দিক সন্দেহ নেই এবং এ ক্ষেত্রে বাংলা কাব্য-সাহিত্যে তিনি অনন্য মর্যাদার অধিকারী সে কথাও নিঃসন্দেহ; তাই বলে শুধুমাত্র হাসির গানের মানদণ্ডে দ্বিজেন্দ্রলালের কাব্যশক্তির বিচার করতে গেলে তাঁর প্রতিভাকে নিতান্ত সংকুচিত করে দেখা হয়। দ্বিজেন্দ্রলাল এ-জাতীয় সমালোচনার যোগ্য প্রত্যুত্তর নিজের ভাষাতেই দিয়ে গেছেন এই ভাবে—

হাস্য শুধু আমার সখা? অশ্রু আমার কেহই নয়?
হাস্য করে অর্ধজীবন করেছি ত অপচয়।
চলে যা রে সুখের রাজ্য, দুঃখের রাজ্য নেমে আয়।
গলা ধরে কাঁদতে শিখি গভীর সহবেদনায়;

এ কথা তিনিই লিখতে পারেন যিনি কেবলমাত্র আমোদ-প্রয়াসী সুখ-ব্যবসায়ী নয়; যাঁর মন গভীরত্বের সন্ধানী; যিনি দুঃখের গহনে তলিয়ে গিয়ে জীবন-রহস্যের মর্মোদ্ঘাটনে সচেষ্ট; সর্বোপরি যাঁর প্রাণ মানব-বেদনায় কাতর। দ্বিজেন্দ্রলালের গভীর মানবপ্রীতি তাঁকে নিছক সুখপ্রয়াসী জীবনের স্তর থেকে ঊর্ধ্বলোকে উন্নীত করেছে। কবির প্রাণে মানবদুঃখবোধ কত প্রগাঢ় ছিল, সমুন্নত জীবনাদর্শের মহিমার প্রতি সম্ভ্রমচেতনা কত বদ্ধমূল ছিল, নীচের দুটি কাব্য-পংক্তিতেই তার নিঃসংশয় প্রমাণ মেলে :

পরের দুঃখে কাঁদতে শেখা—তাহাই শুধু পরম নয়!
মহৎ দেখে কাঁদতে জানা—তবেই কাঁদা ধন্য হয়।

এক দুই লাইনের শব্দ-সমাবেশের মধ্যে এমন এক গভীর ভাবের দ্যোতনা প্রকাশ পেয়েছে, যা শুধু মহদভিপ্রায়যুক্ত দরদী কবির রচনা-মুখেই উচ্চারিত হওয়া সম্ভব। হাস্যমাত্রসার হাল্কা চটুল লেখনীর কাজ নয় এরকম গূঢ়-গম্ভীর অনুভূতি শুদ্ধ ভাবকে শব্দায়িত করে।

কিংবা 'ত্রিবেণী' কাব্যের এই কবিতাংশটিও এই সঙ্গে মিলিয়ে বিচার করে দেখা যেতে পারে—

ছিলাম সেদিন শ্লেষস্মিত,
উচ্চকণ্ঠ, ধর্মে অবিশ্বাসী, গর্বস্ফীত,
উচ্ছৃঙ্খল। আজি হইয়াছি চিন্তা-নত,
জীবনের গূঢ়তত্ত্ব-জিজ্ঞাসু নিয়ত।
গান গাই নিম্নতর ঠাটে, কম্প্র, ধীর,
ম্লান, ব্যথাপ্লুত, অশ্রুগদ্গদ, গম্ভীর।

এখানেও সেই একই ভাবের দ্যোতনা আমরা লক্ষ্য করি। কবির মনোজগতের বিবর্তন ও রূপান্তরের ইতিহাস এই কটি চরণে সার্থকভাবে বিবৃত আছে। কবিকে শুধুমাত্র 'শ্লেষস্মিত' মনে করলে তাঁর সৃজনীব্যক্তিত্বের আংশিক পরিচয়মাত্র লওয়া হয়। অথবা 'আলেখ্য' কাব্যের "সত্যযুগ" কবিতার একটি অংশ লওয়া যাক।

স্তব্ধ রাত্রির অন্ধকারে জলন্ত নক্ষত্রপুঞ্জে চেয়ে দেখি দূরে,
ভাবি এত মহাজ্যোতি কি মহৎ উদ্দেশে উর্ধ্বে মহাশূন্যে ঘুরে ?
কোথায় সীমা পরিব্যাপ্তির ? কি স্বচ্ছ কি স্তব্ধ-আকাশ
কি গাঢ় ! কি আলো !
আচ্ছা—ঐ যে মহাশূন্যের কতখানি অন্ধকার ? আর কতখানি আলো ?

এই কবিতাংশের মধ্যেও একটা বিশুদ্ধ ভাবের মহিমা, কল্পনার গাম্ভীর্য প্রকাশ পেয়েছে, যা উচ্চপর্যায়ের কবিত্ব-শক্তির দ্যোতক। এর ছন্দোভঙ্গীর মধ্যে কিছুটা হাল্কা ছাঁদ থাকলেও থাকতে পারে, তবে ভাবের গাম্ভীর্যে সেই লঘুতার পূরণও শোধন হয়েছে।

এইরকম আরও নানা কবিতাংশ থেকে প্রমাণ দেওয়া যায় যে, পরিণত জীবনে কবির ভাবজগতে এক গভীর পরিবর্তন সংসাধিত হয়েছিল। প্রথম যৌবনের আবেগোচ্ছ্বাস, ভাবের উদ্দামতা ও হাস্যের উচ্ছলতা পরিণত বয়সের চিন্তা ও বেদনার প্রলেপে অনেকটাই সংহৃত ও পরিম্লান হয়ে এসেছিল। পরের দুঃখে দুঃখানুভবের মহৎ মানবীয় দীক্ষায় তাঁর কবি-ব্যক্তিত্বের গোত্রবদল হয়েছিল বলা চলে। কবির যে-সকল গান সুরযোজনার ঐশ্বর্যের দিক্ ছাড়াও বাণীর সম্পদে বিশেষভাবে গরীয়ান্—সেগুলির ভাব পর্যালোচনা করলে দেখা যাবে তার মধ্যে কল্পনার বলিষ্ঠতা আর গাম্ভীর্যটাই সমধিক বলবৎ, হাসির গানের শ্লেষভঙ্গিমা আর হাস্যস্ফীতি তাদের ভিতর চেষ্টা করলেও খুঁজে পাওয়া যাবে না। "ঐ নীলাকাশের অসীম ছেয়ে ছড়িয়ে গেছে চাঁদের আলো" গানের কাব্যমাধুর্য অথবা "ঐ মহাসিন্ধুর ওপার হতে কী সঙ্গীত এক ভেসে আসে" গানের উদার ও গম্ভীর কল্পনা দ্বিজেন্দ্র-লালের কবিসত্তার গভীর-গম্ভীর প্রশান্তির মহিমাটিকেই বিশেষভাবে স্মরণ করিয়ে দেয়। প্রত্যেক মহান্ কবির ব্যক্তিত্বের মধ্যেই অনেকগুলি খণ্ড-ব্যক্তিত্ব একসঙ্গে বিধৃত থাকে। এই ক্ষেত্রে এক খণ্ড-ব্যক্তিত্ব অপর খণ্ড-ব্যক্তিত্বের পরিপূরক হয়ে দেখা দেয় এবং সব মিলিয়ে এক অখণ্ড বা পূর্ণ ব্যক্তিত্ব গড়ে ওঠে। যে রবীন্দ্রনাথ বলাকা বা পূরবীর উচ্চভাবমণ্ডিত চিন্তাসমৃদ্ধ কবিতাগুলি রচনা করেছেন তিনিই আবার 'খাপছাড়া'র উদ্ভট ছড়াগুলি লিখেছেন। 'গীতাঞ্জলি' ও 'পলাতকা'র কল্পনা আর প্রকাশ-শৈলীতে আকাশ-

পাতাল পার্থক্য। 'শিশু' ও 'শিশু ভোলানাথে'র কাব্যকারকে 'প্রান্তিক' আর 'সেঁজুতির' কাব্যকারের মধ্যে চিনে নেওয়া কঠিন। তা ব'লে এই সব রচনার রচনাকাররা কেউ বিভিন্ন ব্যক্তি নন; একই অখণ্ড ব্যক্তিত্বের অংশ-মাত্র। রবীন্দ্রনাথ ঠাকুর নামধেয় এক গোটা কবি-ব্যক্তিত্ব নানা ধরনের রচনায় নানাভাবে ছড়িয়ে ছিটিয়ে আছেন। একই বিরাট সূর্যের জ্যোতি নিয়ে খণ্ড-বিচ্ছিন্ন অনেকগুলি গ্রহের সৃষ্টি হয়েছে। বিচ্ছিন্ন গ্রহগুলির আলোর প্রকৃতিতে তারতম্য থাকলেও এবং তার ফলে তাদের ভিতর পৃথক্ পৃথক্ ধরনের জল-হাওয়ার উদ্ভব হলেও যে মূল আলো থেকে তাদের বিচ্ছুরণ তার স্বকীয় বৈশিষ্ট্য, মহিমা আর ঔজ্জ্বল্যকে এক মুহূর্তের জন্যও ভুল করবার যো নেই। রবীন্দ্রনাথ সব মিলিয়ে এক মহান্ স্রষ্টা ও দ্রষ্টা পুরুষের ভূমিকায় সমাসীন।

দ্বিজেন্দ্রলাল সম্পর্কেও ওই কথা। হাসির গানের কবিতায় তাঁর দক্ষতা অনস্বীকার্য, কিন্তু ভুললে চলবে না যে ওই একই গানের রচয়িতার লেখনীমুখে বহু বহু কাব্যসমৃদ্ধ উদাত্ত-গম্ভীর গানও জন্মলাভ করেছে। দ্বিজেন্দ্রলালের কাব্যপ্রতিভাকে বিচার করতে হলে তাকে সামগ্রিকভাবে বিচার করতে হবে এবং এই সামগ্রিক বিচারে ধরা পড়বে দ্বিজেন্দ্রলাল মূলতঃ ওজঃগুণ ও বীর্যবত্তার কবি, হাল্কা হাসির ফুরফুরেপনায় গা এলিয়ে দেওয়ার ম'ত একদেশদর্শী চটুল কবি নন। 'আর্যগাথা'য় তাঁর জাতীয় ভাবোদ্দীপক কবিতাগুলিতে তরল বিদ্রূপ বা শ্লেষের নামগন্ধও নেই, আছে এক নবীন প্রাণের সুগভীর দেশাত্মবোধের গূঢ় দ্যোতনাময় আন্তরিকতা। এ সকল রচনায় কাঁচা বয়সের ছাপ আছে, তা হলেও তাদের জাতীয়তাবাদী অভীপ্সার ঐকান্তিকতায় চিত্ত অনুপ্রাণিত হয়। প্রথম জীবনের এই সকল স্বদেশপ্রেমাত্মক কবিতার সূত্র ধরে পরবর্তী জীবনে দ্বিজেন্দ্রলাল যে সকল স্বদেশী সঙ্গীত রচনা করেছিলেন তার ভিতর একই রকমের গাঢ় দেশপ্রেমের আকুতি ফুটে উঠেছে। উপরন্তু তার সঙ্গে যুক্ত হয়েছে ওজঃগুণ, দার্ঢ্য, ভাব ও শব্দচয়নের বলিষ্ঠতা। সুরযোজনায়ও একটা গভীর বীর্যবত্তার উদ্ভাস ফুটে উঠেছে।

এই সব নানা বৈশিষ্ট্য পর্যালোচনা করলে আমরা কিছুতেই দ্বিজেন্দ্রলালকে আমুদে বা হাস্যমাত্র সম্বল বা তরল মনোভাবাপন্ন কবি বলতে পারি না।

ক্লাসিকালধর্মী কবির গাম্ভীর্য, বলিষ্ঠতা ও বীর্যবত্তা তাতে পূর্ণমাত্রায় বিদ্যমান ছিল।

কাব্যগত মানসধর্মে তিনি যে ক্লাসিকালধর্মী ছিলেন আরও একটা ব্যাপারে তার প্রমাণ পাওয়া যায়। সে হল কবিতার ফর্ম বা গঠনশৈলী সম্পর্কে তাঁর পরিচ্ছন্নতা-বোধ। কাব্যে অস্পষ্টতার তিনি ঘোরতর বিরোধী ছিলেন। ফর্মের পরিচ্ছন্নতা তথা ঔজ্জ্বল্যের আদর্শের প্রতি যাঁর নিষ্ঠা আছে তিনি অস্পষ্টতার কোনক্রমেই সমর্থক হতে পারেন না। সকলেই জানেন কাব্যে স্পষ্টতা-অস্পষ্টতার প্রশ্নে রবীন্দ্রনাথের সঙ্গে একদা দ্বিজেন্দ্রলালের মতদ্বৈধ হয়েছিল। এই মতদ্বৈধ দু'জনার কবি-স্বভাবের মূলগত পার্থক্য থেকে উদ্ভূত বললেও চলে। দ্বিজেন্দ্রলাল রবীন্দ্রনাথের প্রায় সমসাময়িক। দু'জনারই জন্ম অভিজাত সম্পন্ন পরিবারে, তৎকালীন অভিজাত পরিবারের রীতি অনুযায়ী শিক্ষা-দীক্ষার ধারাটাও মোটামুটি একই খাতে প্রবাহিত হয়েছিল বলা যায়। কিন্তু অনুরূপ আবেষ্টনী আর সমাজ-পরিবেশের মধ্যে বড় হলেও তাঁদের দু'জনার কাব্যশক্তির বিকাশ এক ধারায় হয়নি। রবীন্দ্রনাথ মুখ্যত: গীতিকবি, দ্বিজেন্দ্রলালও অংশতঃ তা-ই, কিন্তু দ্বিজেন্দ্রলালের গীতি-ভাবনার মধ্যে অস্পষ্ট নীহারিকাসঞ্জাত ভাববাষ্পের স্থান নিতান্ত সংকুচিত। দুয়ের মনোভঙ্গীর পার্থক্যের জন্য এরকমটি ঘটেছে। একের কাব্যভাবনা অন্তর্লীন আত্মমুখিনতায় মগ্ন; অপরের মন মূলতঃ বহির্মুখী। রবীন্দ্রনাথের মরমী সাধনা তাঁকে অতীন্দ্রিয়ের জগতে সুদৃঢ় প্রতিষ্ঠা দান করেছে। দ্বিজেন্দ্রলালের কাব্যে আমরা মরমী কিংবা ইন্দ্রিয়াতীত অনুভূতির সুর তেমন পাই না। ইহমুখিনতা অর্থাৎ এই ধরা-ছোঁয়ার পৃথিবীর প্রতি গভীর প্রেমের সরসতার দ্বারা দ্বিজেন্দ্রলালের কাব্য নিষিক্ত, এবং যে পরিমাণে তিনি মর্ত্য মাটির কায়ার প্রেমে বদ্ধ ছিলেন, ঠিক সেই পরিমাণেই তাঁর কাব্য অস্পষ্টতার কুয়াশা থেকে মুক্ত ছিল। জীবনে অথবা কাব্যে দ্বিজেন্দ্রলালের হেঁয়ালির প্রতি আসক্তি ছিল না। তাঁর মন খাপখোলা তলোয়ারের মতই উন্মুক্ত, স্বচ্ছ, উজ্জ্বল। তিনি সহজাতভাবে কবিস্বভাববিশিষ্ট মানুষ হলেও তাঁর মধ্যে আধুনিক যুগোচিত যুক্তিপ্রীতি ও বিচারপরায়ণতার কিছু অসদ্ভাব ছিল না, আর সেই যুক্তি ও বিচারকে তিনি তাঁর কাব্যের মধ্যেও

গ্রথিত করতে চেয়েছিলেন। কবিতার ধর্ম গদ্যের ধর্ম থেকে আলাদা হলেও কবিতারও যে একটা নিজস্ব লজিক আছে এ-কথা তিনি মানতেন, আর এই নীতি তিনি তাঁর কাব্যে আগাগোড়া অনুসরণ করবার চেষ্টা করে গেছেন। ফর্মের স্বচ্ছতা ও পরিচ্ছন্নতার প্রতি ক্লাসিকালধর্মী কবিসুলভ নিষ্ঠাই তাঁর এই মানস-বৈশিষ্ট্যের কারণ।

তদুপরি, আধ্যাত্মিকতা আর ভক্তিরসের প্রতি দ্বিজেন্দ্রলালের প্রাণের টান খুব গভীর ছিল—এমন কথাও বলা যায় না। এই দিক্ দিয়েও রবীন্দ্রনাথের সঙ্গে দ্বিজেন্দ্রলালের মনোভঙ্গীর তফাৎ ছিল বলে মনে হয়। কবি-পুত্র দিলীপকুমার তাঁর স্মৃতিচারণ গ্রন্থের প্রথম খণ্ডে ( উপক্রমণিকা, পৃঃ ২৭ ) লিখেছেন যে, শেষ জীবনে দ্বিজেন্দ্রলালের মন ভক্তির দিকে মোড় নিয়েছিল এবং এ কথার নিদর্শনস্বরূপ তিনি দ্বিজেন্দ্রলালের কয়েকটি ভক্তিরসাত্মক গানের উল্লেখ করেছেন—যথা, প্রতিমা দিয়ে কী পূজিব তোমারে, আর কেন মা ডাকছ আমায়, চরণ ধরে আছি পড়ে, এবার তোরে চিনেছি মা, ইত্যাদি। এ উক্তি যথার্থ হলেও দ্বিজেন্দ্রলালের মানস-গঠন—যা তাঁর কাব্যে ও সাহিত্যে প্রতিফলিত হয়েছিল—মোটামুটিভাবে পর্যালোচনা ক'রে আমরা এই সিদ্ধান্তে উপনীত হতে পারি যে, অধ্যাত্মবাদ ও ভক্তিবাদের প্রতি তাঁর প্রাণে সহজ-স্বতঃস্ফূর্ত কোনো আকর্ষণ ছিল না, বরং যুক্তিবাদের দ্বারা কর্ষিত তাঁর সংশয়ী মনে ইহমুখিনতার টানটাই সমধিক প্রবল ছিল। মর্ত্য পৃথিবীর প্রেমে তাঁর চিত্ত ভরপুর ছিল। ভক্তিবাদে তাঁর বিশ্বাস যে খুব দৃঢ়মূল ছিল না তার আরও একটা প্রমাণ—তিনি অলৌকিকতায় আদৌ আস্থাশীল ছিলেন না। ভক্তির সঙ্গে অলৌকিকতার সম্পর্ক অতিশয় নিকট। ভক্তির দৃষ্টিতে প্রমাণাভাবাৎ কিছুই অসিদ্ধ হয় না। ; ভক্তি নিজেই নিজের প্রমাণ। অধ্যাত্মরসও এমনি স্বয়ং-নির্ভর স্বয়ং-সম্পূর্ণ আত্মলীন একটি অনুভূতি। সে জগতেও প্রত্যক্ষ প্রমাণের কোন দাম নেই। কিন্তু দ্বিজেন্দ্রলালের মনের গড়ন বরাবরই যুক্তিঘেঁষা ছিল ব'লে তাঁর চিন্তায় ভাবনায় প্রত্যক্ষ প্রমাণের অপেক্ষা রাখতেন এবং প্রত্যক্ষ প্রমাণ ব্যতিরেকে কোন-কিছুকে সত্য বলে গ্রহণ করতে তাঁর চিত্তের সায় ছিল না। এ কথার প্রমাণ তাঁর পৌরাণিক নাটকগুলি। দ্বিজেন্দ্রলাল পৌরাণিক কাহিনী অবলম্বনে তিনটি নাটক রচনা

করেছিলেন—পাষাণী (১৯০০), সীতা (১৯০৮) ও ভীষ্ম (১৯১৪)। এই তিনটি নাটকেই আধ্যাত্মিক ভাবরস ও ভক্তিরস ফুটিয়ে তোলার যথেষ্ট অবকাশ ছিল। কিন্তু নাট্যকার সেদিকে অগ্রসর না হয়ে আধুনিককালীন যুক্তিবাদ ও বিচারপরায়ণতাকেই সমধিক মর্যাদা দিয়েছেন। বর্তমান যুগোচিত চিন্তার আলোকে পুরাণ-কাহিনীর ব্যাখ্যা করেছেন তিনি। রামায়ণ-মহাভারতে এবং পুরাণে অলৌকিকতার স্থান যথেষ্ট, কিন্তু দ্বিজেন্দ্রলাল তাঁর নাটকে অলৌকিক ঘটনা-মাহাত্ম্যকে সযত্নে বর্জন করেছেন। এটি তাঁর আধুনিককালীন বিচারবাদের দ্বারা পরিমার্জিত যুক্তিনিষ্ঠ মনেরই পরিচায়ক। অলৌকিকতার প্রতি এই বিমুখতায় দ্বিজেন্দ্রলাল সমসাময়িক অন্যান্য নাট্যকারদের থেকে পৃথক হয়ে আছেন। বস্তুতঃ একাধিক পৌরাণিক নাটকের রচয়িতা গিরিশচন্দ্রের নাট্যঐতিহ্য থেকে দ্বিজেন্দ্রলালের নাট্যধারার এখানেই মৌলিক ভেদ। ক্ষীরোদপ্রসাদের সঙ্গেও দ্বিজেন্দ্রলালের এই ক্ষেত্রে অনেকখানি পার্থক্য। রবীন্দ্রকাব্যের ভক্তিরস যেমন দ্বিজেন্দ্রলালের রচনায় তাদৃশ মাত্রায় পাওয়া যায় না, তেমনি গিরিশচন্দ্র কিংবা ক্ষীরোদপ্রসাদের অলৌকিকত্বে প্রীতিরও সেখানে একান্ত অসদ্ভাব। মোটমুটিভাবে বলতে গেলে, দ্বিজেন্দ্রলালের শিল্পীমন ছিল জীবনপ্রেমে ভরপুর, ইন্দ্রিয়ানুভূতি-নির্ভর, ধরা-ছোঁয়ার বস্তুজগতে সংসক্ত। তাঁর কাব্যগ্রন্থগুলিকে মর্ত্য সৌন্দর্যের ঐকান্তিক রোমান্টিক ধ্যান ভিন্ন অন্য কোন আখ্যা দেওয়া যায় না। রূপরসগন্ধশব্দ-স্পর্শময় পৃথিবীর বিচিত্র রূপসম্ভার কবিচিত্তকে গভীরভাবে আকর্ষণ করেছে। জাগতিক সৌন্দর্যের প্রতি এই তন্ময়তা, এই আত্মলীনতা কবিকে রোমান্টিক কবিদের স্বগোত্র ক'রে তুলেছে, যদিও পূর্বেই উল্লেখ করা হয়েছে যে তাঁর মনে যুক্তি আর বিচারের প্রভাবও বড় কম ছিল না। রোমান্টিকবর্গের কবি হলেও ফর্মের স্পষ্টতা ও পরিচ্ছন্নতার প্রতি কবিচিত্তের যে স্বাভাবিক ঝোঁক তা কবির এই শেষোক্ত বৈশিষ্ট্য থেকেই উদ্ভূত হয়েছিল। এই দুই বিপরীত গুণের সহাবস্থান সেই কবির মধ্যেই সম্ভব হয় যাঁর দৃষ্টিভঙ্গীর ভিতর ক্লাসিসিজম্ ও রোমান্টিসিজম্ এই দুই ধারারই সমন্বয় ঘটেছে। দ্বিজেন্দ্রলালের কাব্যে এমনিতর সমন্বয়ই আমরা দেখতে পাই। এই বিরল সমন্বয়ের প্রসাদ দ্বারা যে কবির রচনা ধন্য হয়েছে, তাঁর কাব্যের আর মার নেই।

দ্বিজেন্দ্রলালের মানসিক গঠনে কালোচিত সমাজচেতনাও বিশেষ ভাবে লক্ষ্য করা যায়। দ্বিজেন্দ্রলালের হাসির গানগুলিতে প্রচলিত রীতি-নীতি আদব-কায়দা আচার-অভ্যাসের বিরুদ্ধে যে ক্ষুরধার সমালোচনা দেখতে পাওয়া যায় তা এই সমাজ-চেতনা থেকেই উদ্ভূত। এবং এই সমালোচনার কেন্দ্রমূলে আছে তাঁর সুগভীর দেশাত্মবোধ ও জাতীয়তার আদর্শের প্রতি অবিচল নিষ্ঠা। কবি দ্বিজেন্দ্রলাল জাতীয়তাবাদের একজন প্রধান ঋত্বিক ছিলেন। আমাদের দেশের যে কয়জন লেখক জাতীয়তাবাদী অভীপ্সা ও দেশপ্রেমকে তাঁদের রচনার প্রধান উপজীব্য স্বরূপ গ্রহণ করে লেখনী চালনা করেছিলেন, দ্বিজেন্দ্রলালকে তাঁদের অগ্রগণ্য সারির একজন বলা যায়। দ্বিজেন্দ্রলালের 'আর্যগাথা' কাব্য, তাঁর হাসির গান, তাঁর ঐতিহাসিক নাটক, তাঁর স্বদেশী সঙ্গীত—সব কিছু এ কথার নিঃসংশয় প্রমাণ বহন করে। দ্বিজেন্দ্রকাব্যে দেশপ্রেম বিশদ ভাবে আলোচনার যোগ্য একটি বিষয়। মদীয় 'বাংলার সংস্কৃতি' গ্রন্থে এ সম্বন্ধে যৎকিঞ্চিৎ আলোচনা করবার চেষ্টা করেছি। যোগ্যতর ব্যক্তিরা বিষয়টিকে আরও পরিস্ফুট করে তুলতে পারেন।

৩

দ্বিজেন্দ্রলাল বাংলার সাহিত্য-সংসারে বিশেষভাবে পরিচিত তাঁর নাটক-গুলির জন্য। এখানে তাঁর নাট্য-সাহিত্যের একটি মোটামুটি পরিচয় লওয়ার চেষ্টা করা যেতে পারে।

দ্বিজেন্দ্রলালের নাটকগুলির মধ্যে এই ক'টি নাটক সমধিক পরিচিত—প্রতাপসিংহ ( ১৯০৫ ), দুর্গাদাস ( ১৯০৬ ), নূরজাহান ( ১৯০৮ ), মেবার পতন ( ১৯০৮ ), সাজাহান ( ১৯০৯ ) ও চন্দ্রগুপ্ত ( ১৯১১ )। তাছাড়া তাঁর পরিণত বয়সের রচনা—পরপারে (১৯১২) ও বঙ্গনারী ( প্রকাশকাল ১৯১৬—দ্বিজেন্দ্রলালের মৃত্যুর তিন বৎসর পরে ) এই দুটি সামাজিক নাটকও মোটামুটি জনপ্রিয়তা অর্জন করেছিল। এদের ভিতর সাজাহান নাটকটিকে দ্বিজেন্দ্রলালের সবচেয়ে সার্থক নাট্যরচনা বলা যায়। তার পরে মেবার পতন, দুর্গাদাস, নূরজাহান, চন্দ্রগুপ্ত প্রভৃতির নাম করা যায়। বিষয়বস্তুর দিক্ থেকে

ঐতিহাসিক নাটকগুলিকে দুই ভাগে ভাগ করা যায়। এক, রাজপুত-মুঘল ইতিহাস বিষয়ক, দুই, প্রাচীন ভারতের ইতিহাস বিষয়ক। শেষোক্ত পর্যায়ে মাত্র দুখানি নাটক তিনি লিখেছিলেন—চন্দ্রগুপ্ত ও সিংহল বিজয় ( ১৯১৫—মৃত্যুর পরে প্রকাশিত )। এর মধ্যে রাজপুত-মুঘল ইতিহাস বিষয়ক নাটক-গুলিই রচনা-নৈপুণ্যের দিক্ থেকে সমধিক সার্থকতা প্রাপ্ত হয়েছে। তার একটা কারণ, এই ক্ষেত্রে তিনি তাঁর কল্পনাশক্তির ব্যবহার ক্ষুণ্ণ না ক'রেও ইতি-হাসের তথ্য মোটামুটি বিশ্বস্ততার সঙ্গে অনুসরণ করতে পেরেছেন, প্রাচীন ভারতের নাটকে তাঁর সে-সুবিধা ছিল না। চন্দ্রগুপ্ত এবং সিংহল-বিজয় উভয় নাটকেই কল্পনার অতিপ্রাধান্য ঘটেছে এবং যে-পরিমাণে তাতে এই দোষ ঘটেছে সেই পরিমাণেই তাদের নাটকীয় কাহিনীর প্রতীতিযোগ্যতায় হানি হয়েছে। বিরল উপকরণের ভিত্তির উপর নাটক দাঁড় করানোর ফলে এই দুটি নাটকের বাস্তবতা দানা বাঁধতে পারে নি। তা হলেও দর্শক-সাধারণের নিকট চন্দ্রগুপ্ত নাটকের একটা অপ্রতিরোধ্য আকর্ষণ আছে ভিন্নতর কারণে। চাণক্য চরিত্রের প্রখর ব্যক্তিত্ব এই আকর্ষণের মূল হেতু। একদিকে কূটনীতিজ্ঞ চাণক্যের নির্বিবেক রাষ্ট্রপরিচালন-নৈপুণ্য, অন্যদিকে তাঁর বুভুক্ষু পিতৃহৃদয়ের স্নেহকাতরতার সংঘাতে নাটকের ভিতর একটা আবেগ-তীক্ষ্ণ স্পন্দমান নাটকীয় পরিবেশের সৃষ্টি হয়েছে। সেই সঙ্গে যুক্ত হয়েছে নাটকীয় সম্ভাবনায় থমথমে অ্যান্টিগোনাসের আত্মপরিচয় লাভের প্রবল ব্যাকুলতার রূপায়ণমূলক দৃশ্য। যদিও সঙ্গে সঙ্গে স্বীকার করা ভালো যে, চাণক্যের আর অ্যান্টিগোনাসের আখ্যায়িকার মধ্যে সঙ্গতি-সূত্র কোথাও নেই, সেই সূত্র যোজনার চেষ্টাও নাটকে পরিলক্ষিত হয় না।

সাজাহান নাটক মনস্তত্ত্বের রূপায়ণ-মূলক রচনার একটি সুন্দর উদাহরণ। এতে পিতা-পুত্রের মানসিক সংঘাতের দ্বন্দ্ব অতি নিপুণ ভাবে চিত্রিত হয়েছে। সাজাহানের বৃদ্ধ বয়সের ও বন্দিদশায় মর্মযাতনার চিত্রায়ণে যেমন আছে অসাধারণ নাটকীয় লিপিনৈপুণ্য, তেমনি ঔরংজীবের প্রতি মনোভাবে বৃদ্ধ সম্রাটের মানসক্রিয়ায় বিচিত্র এক মিশ্র অনুভূতির অভিব্যক্তি ফুটিয়ে তোলা হয়েছে। ঔরংজীবের ক্রুর নিষ্ঠুরতার প্রতি ক্ষমাহীন হয়েও এক অদ্ভুত মনস্তত্ত্বের দ্বারা চালিত হয়ে সম্রাট্ যুগপৎ পুত্রবৎসলতায়ও কাতর। ঔরংজীবের মধ্যেও

বিচিত্র অন্তর্দ্বন্দ্বের আলোড়ন। পিয়ারার আপাত হাস্য-পরিহাসের অন্তরালে ঔরংজীবের নানা কার্যের প্রচ্ছন্ন অথচ সুতীক্ষ্ণ সমালোচনা নিহিত। পিয়ারার সংলাপের বহিরঙ্গের এক অর্থ, অন্তরঙ্গের এক অর্থ। এই সব একাধিক লক্ষণ বিচার ক'রে দ্বিজেন্দ্রলালের—সাজাহান নাটকটিকে মনস্তত্ত্বপ্রধান আধুনিক নাটকের একটি সার্থক দৃষ্টান্তস্থল বলা যেতে পারে।

নূরজাহান নাটকটিকেও একই গোত্রের রচনা বলা যায়। এখানেও মনস্তাত্ত্বিক ক্রিয়া-প্রতিক্রিয়ারই প্রাধান্য। স্বামী শের আফগানের হত্যাকারী যুবরাজ সেলিমের প্রতি প্রতিহিংসাবৃত্তি কী ক'রে ধীরে ধীরে সম্রাট জাহাঙ্গীরের কাছে আত্মসমর্পণে রূপান্তরিত হল তারই এক মনস্তাত্ত্বিক আলোছায়াময় রূপালেখ্য নূরজাহানের চরিত্র। চার বৎসরের বৈধব্যদশা নূরজাহানের জীবনে এক বিচিত্র আলো-আঁধারির সৃষ্টি করেছে। তারপর সম্রাজ্ঞীরূপে তাঁর সম্পূর্ণ ভিন্নরূপ। এই ভূমিকায় ইন্দ্রিয়পরতন্ত্র এক অলস বিলাসী সম্রাটের ভোগজীবনের উপর অবাধ প্রভুত্বের গৌরব ও বিরুদ্ধবাদীদের দমন করে রাষ্ট্রীয় ক্ষেত্রে একচ্ছত্র কর্তৃত্ব স্থাপনের ক্রূর-কুটিল লিপ্সাটাই বড় হয়ে উঠেছে। বৈধব্যের বিরহের শুভ্রতা এই পর্বে ক্ষমতালুব্ধতার কলুষ-কালিমায় সম্পূর্ণ মলিন হয়ে গেছে। নূরজাহান চরিত্রের এই রূপান্তর নাটকের এক প্রধান কেন্দ্রগত বিষয়।

প্রতাপসিংহ, দুর্গাদাস, মেবার পতন তিনটি নাটকই মুঘল সাম্রাজ্য-বিস্তার-চেষ্টার বিরুদ্ধে রাজপুত শৌর্যবীর্যের কাহিনী। মুঘল আক্রমণের বিরুদ্ধে রাজপুত জাতীয়তার প্রতিরোধ তিনটি নাটকেই একটা প্রবল স্বাদেশিকতার চেতনার আবহ সৃষ্টি করেছে। দেশপ্রেম এই তিন নাটকের প্রধান উপজীব্য বলা যায়। বিশেষ করে প্রতাপসিংহ ও মেবার পতন নাটকে এই দেশাত্মিকা বুদ্ধি সবিশেষ পরিস্ফুট হয়ে উঠেছে। কিন্তু মেবার-পতন নাটকের বৈশিষ্ট্য মাত্র এই লক্ষণেই সীমিত নয়। সেখানে কবি জাতীয়তাবাদী অভীপ্সার রূপায়ণের পাশে বিশ্বমৈত্রীর আদর্শটিকেও রূপায়িত করেছেন এবং বিশ্বমৈত্রীর আদর্শই যে শ্রেষ্ঠতর আদর্শ এই সিদ্ধান্ত প্রতিপন্ন করবার চেষ্টা করেছেন। মানসী চরিত্রটিকে এই ভাবের বাহিকা রূপে আঁকা হয়েছে। সত্যবতীর কণ্ঠে জাতীয়তার চারণগান; মানসীর চক্ষে

আন্তর্জাতিক সৌভ্রাত্র আর বিশ্বপ্রেমের স্বপ্ন। মেবার পতন নাটক ১৯০৮ সনে লেখা। এই সময়ের পরিপ্রেক্ষিতে বিচার করলে, বিশ্বমৈত্রীর আদর্শ প্রচার বাংলা নাটকের পক্ষে তো বটেই, বাংলা সাহিত্যের পক্ষেও এক অভিনব ব্যাপার। বঙ্গভঙ্গের স্রোতোমুখে-ভেসে-আসা জাতীয়তাবাদী আন্দোলনের আলোড়নের দ্বারা মথিত-সংক্ষুব্ধ বাংলাদেশের মানসভূমিতে আন্তর্জাতিক আদর্শের বীজ তো পরের কথা, সর্বভারতীয়তার বীজও তখন ভাল করে উপ্ত হয় নি। সেই হিসাবে দ্বিজেন্দ্রলালকে একটা বলিষ্ঠ প্রাগ্রসর ভাবের অগ্রপথিক বলা যায়। তিনি যে যুগের তুলনায় অনেক অগ্রবর্তী হয়ে চিন্তা করতে পেছপাও ছিলেন না, মেবার-পতন নাটকের মানসী চরিত্রের পরিকল্পনাই তার প্রমাণ। মানসী সত্যবতীকে উদ্দেশ করে এক জায়গায় বলছে—"যেমন স্বার্থ চাইতে জাতীয়ত্ব বড়, তেমনি জাতীয়ত্বের চেয়ে মনুষ্যত্ব বড়। জাতীয়ত্ব যদি মনুষ্যত্বের বিরোধী হয় তো মনুষ্যত্বের মহাসমুদ্রে জাতীয়ত্ব বিলীন হয়ে যাক! দেশের স্বাধীনতা ডুবে যাক—এ জাতি আবার মানুষ হোক।"

এই উক্তির অন্তর্নিহিত তাৎপর্যের মধ্যে যে কী অসাধারণ বৈপ্লবিকতার বাণী সুগুপ্ত আছে তা পরবর্তী কালের চিন্তার বিবর্তনের ইতিহাস আলোচনা করলেই আমরা বুঝতে পারব। রবীন্দ্রনাথ লিখেছেন—"সব ঠাঁই মোর ঘর আছে, আমি সেই ঘর মরি খুঁজিয়া। দেশে দেশে মোর দেশ আছে, আমি সেই দেশ লব বুঝিয়া।" অথবা, "বিশ্বজগৎ আমারে মাগিলে কে মোর আত্মপর।" এ সব বিশ্বাত্মিকাবুদ্ধি প্রণোদিত আন্তর্জাতিক আদর্শেরই কথা এবং এ সব পংক্তি যদিও বিংশ শতকের গোড়াতেই রচিত হয়েছিল তা হ'লেও এ সব কবিতা পুস্তকাকারে প্রচারিত হয় মেবার-পতন নাটক প্রকাশের অন্ততঃ ছ'বছর পরে। রবীন্দ্রনাথের জীবনে জাতীয়তাবাদী উগ্র স্বাতন্ত্র্যচেতনার বন্ধন থেকে মুক্তি এই পর্বে সংসাধিত হয়। তীব্র স্বাজাতিকতার অহমিকার সম্পূর্ণ বিলোপ-সাধন ও বিশ্বমৈত্রীর আদর্শের উদার-মুক্ত আঙিনায় আশ্রয় গ্রহণ আরও পরেকার ঘটনা। এই সুমহান আদর্শ রবীন্দ্রনাথের জীবনে বাস্তব রূপলাভ করে ১৯২১ সনে শান্তিনিকেতন ব্রহ্মচর্য বিদ্যালয়কে বিশ্বভারতী প্রতিষ্ঠানে রূপান্তরকরণের মধ্য দিয়ে। একই সময়ে কিংবা তারও কিছু পরে

মহাত্মা গান্ধীও অনুরূপ ভাবের কথা বলতে থাকেন। "আমাকে যদি স্বরাজ এবং সত্যের মধ্যে বাছাই করতে হয় তবে আমি সত্যকেই বেছে নেব।" এটি গান্ধীজীর উক্তি। সত্য বলতে, এখানে সর্বাঙ্গীণ মনুষ্যত্বের আদর্শের দ্বারা ধৃত বিশ্বমৈত্রীর কথাই বলা হয়েছে। এই কথা মানসীর উক্তির হুবহু প্রতিরূপ বলা যেতে পারে। এই সব পরবর্তী ভাবনা ও ঘটনার বিচার করলে আমরা বুঝতে পারব দ্বিজেন্দ্রলাল তাঁর মেবার পতন নাটকে যুগের তুলনায় কী অসাধারণ বৈপ্লবিক বাণীবাহী ভাবধারাই না পরিবেশন করেছেন! সত্য বলতে কি, দ্বিজেন্দ্রলালের সময়কার মানস-পরিবেশ, তাঁর শিক্ষাদীক্ষা ও রুচিপ্রবণতা, তাঁর কবিজীবনে জাতীয়তাবাদী ভাবের আবেশ ও আচ্ছন্নতা বিচার করলে দ্বিজেন্দ্রলালের পক্ষে এবংবিধ আদর্শের প্রচারণা এক এক সময় অবিশ্বাস্য বলে মনে হয়। অথচ ঘটনাটি অবাস্তবও নয়, অবিশ্বাস্যও নয়। মেবার পতন নাটকের মানসী চরিত্রের বিভিন্ন উক্তির মধ্যে এই ভাবধারার জ্বলন্ত স্বাক্ষর মুদ্রিত রয়েছে।

দ্বিজেন্দ্রলালের নাট্যসাহিত্য সম্পর্কে সুবিস্তৃত আলোচনার অবকাশ আছে। এখানে তৎপক্ষে পরিসরের একান্ত অভাব। সুতরাং আমি শুধু এখানে দ্বিজেন্দ্র-নাট্য-সাহিত্যের রেখাঙ্কন ক'রেই নিবৃত্ত হলাম। যাঁরা এ বিষয়ে বিশদ জানতে চান তাঁদের ডক্টর রথীন্দ্রনাথ রায় কৃত 'দ্বিজেন্দ্রলাল: কবি ও নাট্যকার' গ্রন্থটি পাঠ করতে অনুরোধ করি। এই গ্রন্থে দ্বিজেন্দ্রলালের নাটকাবলীর সুবিস্তৃত আলোচনা আছে।

৪

দ্বিজেন্দ্রলালের সঙ্গীত দ্বিজেন্দ্র-শিল্পি-ব্যক্তিত্বের একটি বিশিষ্ট সমৃদ্ধ দিক্। এই ক্ষেত্রেও তাঁর যথাপ্রাপ্য সম্মান তাঁকে দেওয়া হয়েছে কিনা সন্দেহ। সঙ্গীতে তাঁর দান অতুলনীয় বললেও চলে। সে সম্বন্ধে সম্যক্ আলোচনা করতে হলে একটি স্বতন্ত্র প্রবন্ধের দরকার। এখানে তার সুযোগ নেই। কাজেই আমরা শুধু এখানে দ্বিজেন্দ্রলালের সাঙ্গীতিক প্রতিভা সম্বন্ধে মোটামুটি ভাবে কিছু আলোচনা করার চেষ্টা করব।

দ্বিজেন্দ্রলালের সঙ্গীত সম্বন্ধে আলোচনা করতে গিয়ে দিলীপকুমার একাধিক জায়গায় তাঁর পিতৃদেবকে প্রধানতঃ 'স্বরকার' আখ্যায় আখ্যাত করেছেন। 'স্মৃতিচারণে'র উপক্রমণিকায় তিনি লিখেছেন, দ্বিজেন্দ্রলাল গায়ক হিসাবে খ্যাতিমান্ ছিলেন; কিন্তু তার চেয়ে অনেক বড় ছিলেন স্বরকার হিসাবে। তিনি একজন অসামান্য স্বরকার ছিলেন।

এ কথা যথার্থ। সঙ্গীত-জগতে দ্বিজেন্দ্রলালের সৃষ্টিক্ষমতার প্রকৃত পরিচয় কণ্ঠশিল্পী হিসাবে নয়, স্বরকার অর্থাৎ composer হিসাবে। স্বররচনার ক্ষমতাই হচ্ছে সঙ্গীতের ক্ষেত্রে সবচেয়ে বড় ক্ষমতা। এ জিনিস আমাদের দেশে এখনও আমরা ভাল করে উপলব্ধি করতে পারি নি। তা যদি পারতাম তা হলে দ্বিজেন্দ্রলালকে একজন প্রথম শ্রেণীর সাঙ্গীতিক স্রষ্টা পুরুষ রূপে মাথায় করে রাখতাম। ইউরোপে স্বরকারের যে সম্মান, কণ্ঠসঙ্গীতকার বা বাদকের সম্মান তার সিকির সিকিও নয়। এ রেওয়াজ এখনও আমাদের দেশে তেমন ক'রে চালু হয় নি, হ'লে ভাল হ'ত। অন্ততঃ সে ক্ষেত্রে মুড়ি মিছরির এক দর হাঁকবার প্রবণতা সঙ্গীত মহল থেকে লোপ পেত। আমাদের দেশে স্বরকারের আপেক্ষিক অনাদরের কারণ সম্ভবতঃ এই যে, স্বরকার লোকচক্ষুর অন্তরালে ব'সে সুর রচনা করেন, আর গায়ক হাজারো মানুষের প্রকাশ্য জমায়েতে সে গান গেয়ে আসর মাত করেন। ফলে সম্মান-স্বীকৃতির নগদবিদায়টা গায়কের ভাগ্যে যে পরিমাণে ঘটে, স্বরকারের ভাগ্যে তেমন ঘটে না। এতে যে স্বরকারের প্রতি অবিচার করা হয় তা বলার অপেক্ষা রাখে না।

সুখের বিষয় ইদানীং এ অবস্থার কিছু কিছু প্রতিকার হতে আরম্ভ করেছে। রবীন্দ্রনাথের সাঙ্গীতিক দানের মূল্যায়নে আমরা সঙ্গীতের ইউরোপীয় আদর্শ গ্রহণ করে তাঁকে একজন শ্রেষ্ঠ স্বরকার হিসাবে মর্যাদা দিতে শিখেছি। কিন্তু আমাদের উদারতা রবীন্দ্রনাথেই থেমে গেছে, এই সংস্কার অন্যান্য স্বরকারদের বেলায় প্রয়োগ করতে আমরা ভুলে গেছি। আমরা দ্বিজেন্দ্রলালের সুর কারুর প্রতিভা মেনে নিতে আজও শিখি নি। তেমনি আমরা অতুলপ্রসাদ, নজরুল ইসলাম, দিলীপকুমার, হিমাংশু দত্ত প্রমুখ প্রথম শ্রেণীর স্বরকারদের সুরযোজনার বৈশিষ্ট্য সম্পর্কে আজও অল্পবিস্তর উদাসীন। কাজী

নজরুল ইসলাম কবি হিসাবে যে মর্যাদা পেয়েছেন সুরকার হিসাবে তার একাংশ মর্যাদাও পান নি, যদিও নিরপেক্ষতার তৌলদণ্ডে তাঁর কাব্য-প্রতিভা বড় কি সাঙ্গীতিক প্রতিভা বড় সে বস্তু এখনও পরিমাপ হওয়ার অপেক্ষা রাখে। দিলীপকুমারকে এখনও আমরা মুখ্যতঃ গায়ক হিসাবেই চিনি, তাঁর অসাধারণ সুরযোজনার ক্ষমতাকে এখনও পর্যন্ত আমরা আদর করতে শিখি নি। এ আমাদের সুরবোধের দৈন্যেরই শুধু পরিচয় ঘোষণা করে। দিলীপকুমার সুররচনায় দ্বিজেন্দ্রলালের যোগ্য উত্তরাধিকারী। দ্বিজেন্দ্রলাল অথবা তাঁর সুযোগ্য পুত্র দিলীপকুমার শিল্প রচনার এই বিশেষ ক্ষেত্রে তাঁদের প্রাপ্য স্বীকৃতি পান নি এটি পরিতাপের বিষয় হলেও সত্য।

সুররচনায় নানা শাখায় দ্বিজেন্দ্রলালের শক্তির পরিচয় বিকীর্ণ হয়ে আছে। হাল্কা ছাঁদের ছন্দপ্রধান সুর রচনার সার্থক সৃষ্টির উদাহরণ—গগনভূষণ তুমি জনগণ মনোহারী, আয় রে আমার সুধার কণা, আয় রে বসন্ত ও তোর কিরণমাখা পাখা তুলে, ইত্যাদি এবং একাধিক হাসির গান। হিন্দী ধ্রুপদ এবং খেয়াল ভেঙেও তিনি অনেক বাংলা গান রচনা করেছিলেন। বস্তুতঃ এই ক্ষেত্রে তাঁকে একজন প্রধান পথিকৃতের মর্যাদা দেওয়া যেতে পারে; তাঁর এই বর্গের গানের নাম—প্রতিমা দিয়ে কি পূজিব তোমারে ( জয়জয়ন্তী ) সকল ব্যথার ব্যথী আমি হই ( বাগেশ্রী ), ঘনতমসাবৃত অম্বর ধরণী ( ভূপালি ঠাট ), পতিতোদ্ধারিণি গঙ্গে ( ভৈরবী ঠাট ), ইত্যাদি। আজকাল যাকে কাব্যসঙ্গীত বলা হয় তারও প্রবর্তক দ্বিজেন্দ্রলাল। তবে এখনকার হাল্কা চটুল ভঙ্গীর কাব্যবর্জিত তথাকথিত কাব্যসঙ্গীতের সঙ্গে দ্বিজেন্দ্রলালের কাব্যসঙ্গীতের নামেই শুধু মিল, অন্য কোন লক্ষণে মিল নেই। দ্বিজেন্দ্রলালের কাব্যসঙ্গীত কাব্যময়, উদার, গম্ভীর, যথার্থ সুরৈশ্বর্যযুক্ত। কাব্য ও সঙ্গীতের সেখানে অঙ্গাঙ্গি মিলন হয়েছে। তার অর্থ সে সব গানে কাব্য বড় কি সুর বড় তা বোঝবার উপায় নেই; দুইয়ে মিলে এক অখণ্ডপরিপূর্ণতা। দুটি সার্থক দৃষ্টান্ত—নীল আকাশের অসীম ছেয়ে ছড়িয়ে গেছে চাঁদের আলো ( দেশ ঠাট ) ও মহাসিন্ধুর ওপার থেকে কী সঙ্গীত ওই ভেসে আসে ( কল্যাণ ঠাট )। বিশেষতঃ প্রথমোক্ত গানটির জুড়ি মেলা ভার—কি বাণীর দিক থেকে কি সুরের দিক থেকে।

কিন্তু এহ বাহ্য। সুরকাররূপে দ্বিজেন্দ্রলালের শ্রেষ্ঠ পরিচয় তাঁর জাতীয় ভাবোদ্দীপক কোরাস গানগুলির রচনায়। এ ক্ষেত্রে আজও তিনি অপ্রতিদ্বন্দ্বী রয়েছেন, বিনা দ্বিধাতেই বলা চলে এ কথা। দ্বিজেন্দ্র-সুহৃদ প্রসিদ্ধ মনীষী লোকেন্দ্রনাথ পালিত দ্বিজেন্দ্রলালের "বঙ্গ আমার জননী আমার ধাত্রী আমার আমার দেশ" গানটি শুনে বলেছিলেন—"How wonderful, how magnificent!" দ্বিজেন্দ্রলালের প্রায় প্রতিটি স্বদেশী কোরাস গান সম্পর্কেই এই উচ্ছ্বসিত মন্তব্য প্রয়োগ করা চলে। যেমন গানগুলির ভাব ভাষা তেমনি তাদের সুর। এ বলে আমায় দেখ্, ও বলে আমায় দেখ্। জাতীয় ভাবোদ্দীপক এষণার সঙ্গে সঙ্গতি রেখে গানের বাণী যেমন রজোগুণসমৃদ্ধ, তেমনি সুরের বাঁধুনিতেও বলিষ্ঠতা ও বীর্যব্যঞ্জকতা। গানগুলির সুর থেকে একটা সাংগ্রামিক চেতনা যেন স্বতঃই ঝ'রে পড়ছে। বাঙালী তাঁর এই গানগুলির সঙ্গে সবচেয়ে বেশী পরিচিত, তবু এই স্থলে এ-জাতীয় প্রতিনিধি-স্থানীয় কয়েকটি রচনার নামোল্লেখ করছি—ধাও ধাও সমরক্ষেত্রে গাও উচ্চে রণজয়গাথা, মেবার পাহাড় মেবার পাহাড় যুঝেছিল যেথা প্রতাপবীর, ধনধান্যে পুষ্পে ভরা আমাদের এই বসুন্ধরা, বঙ্গ আমার জননী আমার, যেদিন সুনীল জলধি হইতে উঠিলে জননী ভারতবর্ষ, সেথা গিয়াছেন তিনি, কিসের শোক করিস ভাই আবার তোরা মানুষ হ, প্রভৃতি।

উল্লিখিত গানগুলির সুরযোজনায় তিনি সজ্ঞানতঃ বিদেশী কোরাস গানের সুরভঙ্গি ও গাইবার ঢঙ্ আমদানী করেছেন, কিন্তু লক্ষ্য করলে দেখা যাবে, তাদের অধিকাংশ সুরের মূলে আমাদের প্রথাগত ভারতীয় রাগ-রাগিণীর রস তথা চাল মিশে আছে। দ্বিজেন্দ্রলালের হাতে বিরুদ্ধ প্রকৃতির সুরের এ এক আশ্চর্য যাদুক্রিয়াসুলভ—হাঁ, যাদুক্রিয়াই বলব—মিলন ঘটেছে। ইউরোপীয় সুর আর ভারতীয় সুর তেল-জলের মত পরস্পরের সঙ্গে মিশ খায় না ব'লেই আমাদের ধারণা। কিন্তু দ্বিজেন্দ্রলাল তাঁর অসামান্য সাঙ্গীতিক ক্ষমতার দ্বারা এ-ধারণা যে সর্বক্ষেত্রে সঠিক নয় তা প্রতিপন্ন করেছেন। তাঁর কোরাস গানগুলিতে ইউরোপীয় সুরের ঢঙ আর ভারতীয় রাগের আমেজের ভিতর গঙ্গা-যমুনা সমন্বয় সাধিত হয়েছে বললেও অত্যুক্তি হয় না। যেমন, ধনধান্যে পুষ্পভরা গানটির ছন্দ, গায়নপ্রণালী, স্বরবিরাম (cadence)

ইত্যাদি ইউরোপীয় সুরভঙ্গির কথা মনে করিয়ে দেয় অথচ তা রচিত হয়েছে ভারতীয় সঙ্গীতেরই এক সুপরিচিত ঠাটে—কেদারা ঠাটে। কিংবা যেদিন সুনীল জলধি হইতে গানটির কথা ধরা যাক। তাতেও একই প্রকার ইউরোপীয় সুরের আমেজ লক্ষ্য করা যায়, অথচ তা রচিত হয়েছে ভূপকল্যাণ ঠাটে। তেমনি ধাও ধাও সমরক্ষেত্রে শীর্ষক সামরিক সঙ্গীতটি পাশ্চাত্ত্য **military march** সঙ্গীতের ঐতিহ্যের স্মারক কিন্তু তার রাগরূপটি হল আমাদের পরিচিত ভূপালি ঠাটের অন্তর্গত। এমনি, বঙ্গ আমার জননী আমার, এমনি সধবা অথবা বিধবা তোমার রহিবে উচ্চশির প্রভৃতি গান।

শেষ জীবনে দ্বিজেন্দ্রলাল কিছু ভক্তিভাবাত্মক ও শ্যামাসঙ্গীত রচনা করেছিলেন, যার কথা দিলীপকুমার তাঁর স্মৃতিকথায় বিশেষভাবে উল্লেখ করেছেন। এই জাতীয় গানের ভিতর কয়েকটি প্রামাণ্য গান হল—চরণ ধরে আছি পড়ে, একবার চেয়ে দেখিস না মা, আর কেন মা ডাকছ আমায়, প্রতিমা দিয়ে কী পূজিব তোমারে, তুমি যে হে প্রাণের বঁধু, ইত্যাদি।

৫

দ্বিজেন্দ্রলালের মৃত্যু ঘটে ১৯১৩ সনে। মাত্র পঞ্চাশ বৎসর তিনি জীবিত ছিলেন। তাঁহার মৃত্যু নিশ্চিতরূপেই অকালমৃত্যু। মাত্র পঁচিশ বৎসর কি তার কাছাকাছি সময় তিনি সাহিত্যসাধনার জন্য নিয়োগ করতে পেরেছিলেন। এই সময়ের ভিতর তিনি সাহিত্যের নানা শাখায় তাঁর প্রতিভার স্পর্শ রেখে গেছেন—কাব্য নাটক প্রহসন সঙ্গীত সাহিত্য সমালোচনা ইত্যাদি। শুধু সাহিত্যের দুই জনপ্রিয় শাখায় তাঁর অনুরাগের—অন্ততঃ অনুরাগের বহির্ভিব্যক্তির—প্রমাণ নেই। সে দুটি শাখা হল উপন্যাস ও ছোটগল্প। তৎসত্ত্বেও নিয়োজিত সময়ের পরিমাণ বিচার করলে তাঁর সৃষ্টির পরিমাণ যথেষ্ট ভারী বলতে হয়। এক নাট্যরচনার পরিমাণই মনে দাগ কাটবার মত। ওর উপর সব জাতের গান মিলিয়ে সঙ্গীতসৃষ্টির পরিমাণও বড় কম নয়। এই থেকে আমরা অনুমান করতে পারি, দ্বিজেন্দ্রলাল যদি আরও আয়ুর প্রসাদ পেতেন তা হলে বাংলা সাহিত্য আরও নানা প্রকারে বিশেষ

ভাবেই সমৃদ্ধ হতে পারত। আমাদের দুর্ভাগ্য, মধুসূদন, বঙ্কিমচন্দ্র, দ্বিজেন্দ্রলাল বাংলা সাহিত্যের এই তিন বিশিষ্ট স্রষ্টা কেউ দীর্ঘজীবী হন নি। তবে সান্ত্বনা এই, প্রতিভার ধর্মে আয়ুর পরিমাণটা বড় কথা নয়, বড় কথা প্রতিভার দ্যুতিময় বিচ্ছুরণ—হোক তা ক্ষণিকের, হোক তা স্বল্পকালের। এই দিক থেকে দ্বিজেন্দ্রলাল যে দু হাত ভ'রেই তাঁর সৃষ্টির দানে বাংলা ভাষা ও সাহিত্যের ঐশ্বর্যের ভাণ্ডার পূর্ণ করে তুলেছিলেন একথা নিঃসন্দেহেই বলা যায়।

## সুরকার দ্বিজেন্দ্রলাল

### জ্ঞানপ্রকাশ ঘোষ

দ্বিজেন্দ্রলাল একজন শ্রেষ্ঠ নাট্যকার ও কবি হিসাবে আমাদের দেশে সম্মান ও স্বীকৃতি পেয়েছেন। কিন্তু সুরকার হিসাবেও তিনি যে আমাদের দেশের শ্রেষ্ঠদের একজন ছিলেন, এ কথা নিয়ে বোধ হয় বেশী আলোচনা হয়নি। শ্রীদিলীপকুমার রায় তাঁর 'স্মৃতিচারণ'-এ ঠিকই বলেছেন যে সংগীতসমাজে সুরকার বলতে যা এবং যতখানি বোঝায়, আগের দিনে সে রকম ধারণা করবার মত অবস্থা সমাজে তৈরী হয়নি এবং কোনো সুরকারের যথার্থ মর্যাদা সম্বন্ধে লোকের মনে কোনো জিজ্ঞাসা জাগেনি। তখনকার দিনে সমাজে যে ধরনের গান চলতো—তা সে লোকগীতই হোক বা কোন উঁচু আদর্শঘেঁষা গানই হোক—তার ভিত্তি ছিল তৎপূর্বকালে প্রচলিত গানের রীতি ও ধারা। গানকে বিচিত্র করবার জন্য নিশ্চয় কোনো উৎসাহের অভাব ছিল না, কিন্তু তাকে নিত্য নতুন সুরে ও ছন্দে সাজিয়ে, প্রচলিত রীতি-নীতি ও সংস্কৃতিকে ছাপিয়ে ( বর্জন ক'রে না, বরং গ্রহণ ক'রেই ) ব্যক্তিগত প্রতিভার ছোঁয়ায় একটা স্বতন্ত্র উজ্জ্বল কিছু সৃষ্টি করবার অর্থাৎ গতানুগতিকতার বেড়া ডিঙিয়ে চলবার দিকে সে রকম একটা আগ্রহ ছিল না এবং এ বিষয়ে চিন্তাও করতেন না সে যুগের সঙ্গীত-শিল্পীরা। এক আধ জন ক'রে থাকলেও সুরকার ব'লে কোনো সংজ্ঞার বা সুরকারদের কোন ধারায় অথবা গোষ্ঠীর প্রবর্তন এখনও হয়নি। রবীন্দ্রনাথ ও দ্বিজেন্দ্রলালকে আমরা পাই আমাদের দেশের সুরকারের মিছিলের পথিকৃৎ হিসাবে। কিন্তু সে কালে এখনকার মত ঘরে ঘরে সংগীতের চর্চা হ'ত না। সাধারণ রঙ্গমঞ্চ এবং বৈঠকীগণের আসরের সংস্পর্শে এসে বা কলের গানের ছিটেফোঁটার কৃপায় মনে গান বাজনা সম্বন্ধে কিছু কিছু বিচার বিশ্লেষণের উন্মেষ হচ্ছে এমন লোকেরও সংখ্যা তখন বেশী ছিল না। তাই সুরকারের সৃষ্টি যে সংগীত জগতের কত বড় দান, সে বিষয়ে সাধারণ শ্রোতার মন সচেতন ছিল না। দ্বিজেন্দ্রলাল যখন তাঁর দেশবাসীকে তাঁর সুরের ডালি উপহার দিয়ে

বিদায় নিলেন তখন এবং তারপর অনেক দিন পর্যন্ত বাঙ্গালীসমাজে তাঁর রচিত গানের চর্চা এবং প্রচলন বহুলভাবেই ছিল। তাঁর অনেকগুলি বিখ্যাত গান তাঁর রচিত নাটকে স্থান পেয়ে বাংলার নাট্যমঞ্চের মাধ্যমে জনসাধারণের কাছে পরিবেশিত হয়েছিল এবং বহুদিন পর্যন্ত ঐ সব গান লোকের মুখে মুখে শোনা যেত এবং শ্রোতা ও গায়ক সকলেরই কাছে ঐ সব গান সমান প্রিয় ছিল। যুগের পটপরিবর্তনের সঙ্গে সঙ্গে প্রগতির পদক্ষেপের সঙ্গে তাল রেখে নতুন নাটক পুরাতনের স্থান অধিকার করতে থাকে, তাই পুরাতন নাটকের গানগুলিও শ্রোতাদের কাছ থেকে ধীরে ধীরে দূরে স'রে যেতে থাকে। প্রকৃতির নিয়মে কোন জিনিসের জনপ্রিয়তা চিরদিন সমান থাকে না। কিন্তু মানুষের মূল্য বিচারে যে বস্তুর মধ্যে সার সত্য নিহিত আছে তার দাম কখনো কমে না। দ্বিজেন্দ্রলালের সুরের মধ্যে, তাঁর রচনা-কৌশলের মধ্যে, প্রেরণা ও অভিব্যক্তির মধ্যে, সৃষ্টির বিচিত্র ভঙ্গীর মধ্যে পাওয়া যায় এই সত্যের সন্ধান—যা না থাকলে গান যুগোত্তীর্ণ হতে পারে না, কালোত্তীর্ণ হতে পারে না। পৃথিবীতে সকল সৃষ্টিই সময়ের অথবা সমসাময়িকতার বেষ্টনী দিয়ে বেশ খানিকটা সীমাবদ্ধ। দ্বিজেন্দ্রলালের প্রাণমাতানো স্বদেশী গান বা দেশাত্মবোধক গান যেমন 'ধন ধান্যে পুষ্পে ভরা', 'বঙ্গ আমার জননী আমার', 'ভারত আমার', 'যেদিন সুনীল জলধি হইতে' এক সময়ে দেশের আবাল-বৃদ্ধ-বনিতাকে দেশপ্রেমে উদ্বুদ্ধ করতো, অভিভূত করতো। গানের নিজস্ব শক্তি ও প্রভাবের কথা অনস্বীকার্য হ'লেও একথাও সত্য যে—সেদিনের সে যুগটাও ঠিক এই রকম গানের উপযুক্ত ছিল। আজকে হয়তো রাষ্ট্রীয় স্বাতন্ত্র্যবোধ নতুন ক'রে জাগিয়ে তোলবার জন্য এই সমস্ত গান সেদিনকার মত উদ্দীপনা আনবে না—কারণ যুগ পাল্‌টে গিয়েছে, সেই স্বাধীনতার সংগ্রামের দিন আজ শেষ হয়েছে। কিন্তু এই সমস্ত গানের ছত্রে ছত্রে এবং সুরের ব্যঞ্জনার মধ্যে যে দৃঢ়তা, যে আত্ম-প্রতিষ্ঠা, যে পৌরুষ এবং প্রেম, সার্থক রচনা-কৌশল প্রকাশ করছে তা সর্বযুগের সর্বকালের জন্য। দ্বিজেন্দ্রলালের এই সমস্ত গান যে তাঁর পর-বর্তী কালের সুরকারদের কাছে এক বিশেষ উত্তরাধিকারের এবং আদর্শের কাজ করেছে, তা স্বীকার না করে উপায় নেই।

প্রকৃত সুরকারদের ভিতরে অন্যান্য নানা বৈশিষ্ট্যের মধ্যে একটি অন্ততঃ বিশেষ গুণ এই যে তাঁদের প্রত্যেকটি রচনা একটা স্বতন্ত্র ঔজ্জ্বল্যে ভাস্বর হবে অর্থাৎ প্রত্যেকটি রচনা পৃথক ব'লে মনে হবে। প্রায় সব মানুষের মধ্যে কিছু না কিছু সুর থাকে; তাঁদের কেউ কেউ কখনো কখনো গানে সুর দিয়ে নিজেদের রচনাশক্তির পরিচয়ও দিয়ে থাকেন এবং অনেকের রচনা সুখশ্রাব্যও হয়ে থাকে। কিন্তু শুধু এই কারণে কেউ আর সুরকার বলে পরিচিত হতে পারেন নি। সুরকার তাঁকেই বলা যেতে পারে, যাঁর মধ্যে সত্যিকারের প্রতিভা আছে, কোনো অসাধারণ শক্তি আছে—যা নিজের উচ্ছলতায় বহুভাবে বহুসংখ্যক রচনার মধ্য দিয়ে বিচিত্র সম্ভার নিয়ে আত্মপ্রকাশ ক'রে লোকের আনন্দ ও বিস্ময় উৎপাদন করে। এই শক্তি চেষ্টা ক'রে লাভ করবার নয়, এ জন্মগত সংস্কার। সুরকার সজ্ঞানে স্বেচ্ছায় সৃষ্টি ক'রে চলেন, কিন্তু তাঁর সঙ্গে মিশে থাকে অবচেতন সংস্কারের আবেদন। মগজের পরতে পরতে সঞ্চিত গচ্ছিত রাখা কতকালের শোনা কত রকমের স্মরণোজ্জ্বল অথবা বিস্মৃত ধূসর মূর্ছনাকে টেনে আনা হয় —তা কি ব'লে বোঝান যায়? শিক্ষা ক'রে শেখা বিদ্যার সঙ্গে শুনে অর্জন করা অভিজ্ঞতার সামঞ্জস্য বিধান ক'রে নিজের কল্পনা, প্রেরণা, রুচি এবং বিচারকে কাজে লাগিয়ে তবেই সৃষ্টি করেন সুরকার তাঁর সুর। অথবা ব্যাপারটিকে উল্‌টিয়ে নিয়ে বলতে পারা যায় যে সুরকারের কল্পলোকের গঙ্গোত্রী থেকে সুরের সুরধুনী আপনা থেকেই নির্ঝরিত হয়। এই বিশেষ শক্তি বিশেষ ব্যক্তির মধ্যেই থাকে। ব্যক্তিত্বকে বাদ দিলে প্রতিভাকে পাওয়া যায় না। দ্বিজেন্দ্রলালের প্রতিভার পিছনে তাঁর ব্যক্তিত্ব সব সময়েই সক্রিয় ছিল। ব্যক্তিগত জীবনে তাঁর শিক্ষা-দীক্ষা, পৌরুষ, কোমলতা, দেশাত্মবোধ ও ভক্তি তাঁর শিল্পী-জীবনের সমস্ত রচনার মধ্যে প্রতিফলিত হয়েছে, এ কথা আমরা দ্বিজেন্দ্রলালের জীবনের নানা কাহিনী থেকে বুঝতে পারি। কিন্তু যেকথা বলা হয়েছে, তাঁর বিভিন্ন বিষয়ের গানগুলি, প্রত্যেকটি যেন এক একটি স্বতন্ত্র বক্তব্য নিয়ে, পৃথক বৈশিষ্ট্য নিয়ে, রূপ নিয়ে, নতুন নতুন মাধুর্য নিয়ে শ্রোতাদের অনুভূতিতে স্পন্দন তোলে, ছন্দ জাগায়, রসের প্লাবন আনে।

দ্বিজেন্দ্রলালের সুরের প্রকৃত আস্বাদ পেতে হ'লে, তাকে বুঝতে হ'লে এবং এ সম্বন্ধে আলোচনা করতে গেলে, সুগায়কের মুখে তাঁর গান শুনে রসোপলব্ধি ক'রে তবে সেই সুরের তাৎপর্য গ্রহণ করা যায়, ক্ষুদ্র প্রবন্ধে তা সম্ভব নয়। তাঁর গান যেমন নানা রস, নানা ভাব ও চিন্তাকে আশ্রয় ক'রে রূপ নিয়েছে, সেই সব গানের সুরও এই সব রস, ভাব ও চিন্তাকে ফুটিয়ে তুলে তাঁর সমগ্র রচনাকে বিচিত্র ও সুষমামণ্ডিত করে তুলেছে। একটা সুবিধা দ্বিজেন্দ্রলালের ছিল—একে ঠিক সুবিধা না ব'লে talent বা প্রতিভাই বলা উচিত। আমাদের দেশে সুরকারের সংস্কৃতি বেশী পুরানো না হ'লেও প্রাচীনকাল থেকেই আমাদের দেশের বড় বড় কবিদের, তাঁদের নিজেদের রচিত পদে নিজেদেরই সুর যোজনা ক'রে গান গাইতে দেখা গিয়েছে, মীরা, সুরদাস প্রভৃতি ভক্ত কবিরাও গান করেছেন এইভাবে। দ্বিজেন্দ্রলাল, রবীন্দ্রনাথ, অতুলপ্রসাদ, কাজী নজরুল এবং দিলীপকুমার এঁরা সবাই গায়ক। কবি গায়ক হ'লে পরে এবং সুরকার শক্তির অধিকারী হ'লে পরে তাঁর রচনার প্রসাদগুণ আরো বৃদ্ধি পায়, যা হয়েছিল দ্বিজেন্দ্রলালের বেলায়। তাঁর বিভিন্ন রসের কয়েকটি গান লক্ষ্য করলেই বোঝা যায়, তাঁর গানের সুর, তাঁর গানের বাণীর ভাব, ছন্দ ও প্রকৃতির সঙ্গে কী রকম সুন্দর ও সুসঙ্গতভাবে মিশে গেছে। এই প্রসঙ্গে তাঁর কয়েকটি বিখ্যাত গান স্মরণ করা যাক।

দেশাত্মবোধক গান—

যে দিন সুনীল জলধি হইতে, বঙ্গ আমার জননী আমার, ভারত আমার, ধন-ধান্যে পুষ্পে ভরা, মেবার পাহাড় ইত্যাদি গানগুলি তাদের অন্তরস্পর্শী ওজঃশক্তিরসে আপ্লুত। গানগুলি সুরের দিক দিয়ে খুবই সরল ও অনাবশ্যক অলঙ্কার বিবর্জিত, যে জন্য সম্মেলক গানের উপযুক্ত। এই গানগুলিতে পাশ্চাত্য সংগীতের অনুকরণ নেই, মূর্ছনাগুলি কোন না কোন রাগের আকৃতিকে স্মরণ করিয়ে দেয়; কিন্তু সবগুলি গান পাশ্চাত্য কণ্ঠ ও যন্ত্র-সংগীতের ধাঁজে পরিবেশিত হ'বার আশ্চর্য যোগ্যতা রাখে।

প্রেম সঙ্গীত—

মলয় আসিয়া, এ জীবনে মিটিল না, আজি তোমার কাছে ভাসিয়া

যায়, আমি সারা সকালটি, আর একবার ভালবাস, হৃদয় আমার গোপন করে ইত্যাদি গানগুলি সুদক্ষ গায়কদের গাইবার উপযুক্ত গান। রাগে ও তালে দখল না থাকলে এ সমস্ত গানের মর্যাদা রাখা যায় না। আজকের রাগ-প্রধান গানের পথ-প্রদর্শক এই সব গান।

প্রকৃতি :

নীলগগন চন্দ্রকিরণ, ঘনতমসাবৃত, আজি বিমল নিদাঘ, আয়রে বসন্ত, আমরা এমনি এসে, আইল ঋতুরাজ, আঁধার জোয়ার আসে, সুরে ও ছন্দে এই সব গান পুরানো হবার নয়।

ভক্তি :

নীল আকাশের অসীম ছেয়ে, আজি গো তোমার চরণে জননী, আর কেন মা ডাকছ আমায়, চরণ ধ'রে আছি প'ড়ে, এবার তোরে চিনেছি মা, ইত্যাদি গানের সুরে যে অপার্থিব প্রেমের ও ভক্তির অকৃত্রিম পরিচয় পাওয়া যায় আজকের দিনের সুরকারদের সুরে তা দুষ্প্রাপ্য। কারণ বোধহয় এই যে, অন্তরে ভক্তি না থাকলে কৃত্রিম মূর্ছনায় তা প্রকাশ করা যায় না।

কীর্ত্তন :

ও কে গান গেয়ে, ছিল বসি সে, আর কেন মিছে আশা প্রভৃতি গান উচ্চাঙ্গ কীর্তনের আঙ্গিকে ভরা।

এইভাবে দ্বিজেন্দ্রলালের গান অনেক শীর্ষে ভাগ করা যায়। বিশুদ্ধ সংগীতের পর্যায়ের গান ছাড়া দ্বিজেন্দ্রলাল তাঁর বিখ্যাত হাসির গানগুলির এমন চমৎকার সুর দিয়ে গেছেন—যা একান্তভাবে তাঁরই সৃষ্টি এবং যা পরবর্তীযুগের হাস্যরসের সুরকারদের পথের সন্ধান দিয়েছে। দ্বিজেন্দ্রলালের হাসির গানে মাঝে মাঝে বিলাতী ছাঁদ দেখা যায়। কিন্তু দেশী রাগের চালেও তাঁর হাসির গান আছে : যেমন "প্রাণ রাখিতে সদাই", টপ্পার চালে সুন্দর গান "বুড়োবুড়ি"; লোকগীতের চালে অনবদ্য রচনা "কৃষ্ণরাধিকা-সংবাদ"।

সুরকারের একটি বিশিষ্ট গুণ যেমন তাঁর প্রত্যেক রচনার মধ্যে কিছু

না কিছু নূতনত্ব, একের থেকে অন্যের বিভিন্নতা—তেমনি সমষ্টিগতভাবে তাঁর সমস্ত রচনার মধ্যে একটা মূল ঐক্যের সূত্র পাওয়া যাবে এও আর একটা গুণ। এই ঐক্য monotony নয়; সুরকারের স্বকীয়তার ও ব্যক্তিত্বের ছাপ। মনে হয় দ্বিজেন্দ্রলালের মধ্যে এই রকম একটা ঐক্যের সূত্র পাওয়া যায় যা তাঁর রচনাকে সমগ্রভাবে অন্যান্য সুরকারদের রচনা থেকে পৃথক ও স্বতন্ত্র বলে ঘোষণা করে। বিশ্লেষণ করলে পরে হয়তো একাধিক কারণ খুঁজে পাওয়া যেতে পারে, কিন্তু দ্বিজেন্দ্রলালের সব রকম গানের মধ্যে ব্যঞ্জনার স্পষ্টতা ও তেজস্বিতা বোধহয়, এই ঐক্যের সূত্র গাঁথতে বিশেষভাবে সাহায্য করেছে।

শিল্পের ক্ষেত্রে কোন সৃষ্টিকে বুঝতে হ'লে, স্থান-কাল-পরিবেশের পটভূমিকে বাদ দেওয়া চলে না। অন্যদিকে, জনপ্রিয়তাকে একমাত্র মানদণ্ড বলে ধরে নেওয়া সমীচীন নয়, রচনার বহুলতাকেও নয়। সব দিক বিচার করে দেখলে পরে দ্বিজেন্দ্রলালকে আমাদের দেশের সুরকারদের একজন শ্রেষ্ঠ পথিকৃৎ ব'লে স্বীকার করতে হয়।

# কাব্যসঙ্গীতে দ্বিজেন্দ্রলাল

শ্রীরাজ্যেশ্বর মিত্র

দ্বিজেন্দ্রলালের সঙ্গীতসৃষ্টির যথাযথ বিশ্লেষণ, মূল্য নিরূপণ এবং সমাদর আমরা তেমনভাবে করিনি। বর্তমান সাঙ্গীতিক পরিস্থিতিতে এই কাজটি বিশেষভাবে করা দরকার। সঙ্গীতের দিক থেকে এটা হচ্ছে নানা মিশ্রণ ও নূতনত্ব সম্পাদনের যুগ। আমাদের পূর্বযুগের প্রথম দিকেও এমনি প্রচেষ্টা দেখা দিয়েছিল এবং সেই সময়ে দ্বিজেন্দ্রলাল সগৌরবে তাঁর সঙ্গীত রচনায় অগ্রণী হয়েছিলেন। এ বিষয়ে তিনি সম্পূর্ণ সার্থকতাও অর্জন করেছিলেন। তাঁর এই মিশ্রণ প্রচেষ্টা অতিশয় ব্যাপক এবং আমাদের সঙ্গীতের দিক থেকে এর প্রভাব সুদূরপ্রসারী হওয়া উচিত ছিল।

আমাদের গানে তাঁর ব্যক্তিত্ব বিস্ময়ের উদ্রেক করে। এই ব্যক্তিত্বের একটা দিক হচ্ছে তাঁর পৌরুষ-দৃঢ়তা এবং বলিষ্ঠতা, অপর দিক হচ্ছে একটি শান্ত কমনীয় রসোচ্ছল স্নিগ্ধ মাধুর্য। তাঁর গানে এই সব বৈশিষ্ট্যের সুন্দর সমন্বয় সাধিত হয়েছে। আজকালকার কাব্যসঙ্গীতে এই সমন্বয়ের একান্তই অভাব। এই দৃপ্ত বলিষ্ঠ অথচ স্নিগ্ধ মাধুর্যসম্পন্ন রীতির পরিচয়, বলতে কি, হারিয়েই গেছে। দ্বিজেন্দ্রলালের সঙ্গীতের সঙ্গে নতুন করে পরিচয় সাধন এবং আলোচনা করলে বর্তমান শিল্পিগণ একটা নতুন প্রেরণা অবশ্যই পাবেন।

দ্বিজেন্দ্রলালের গানের আর একটি বৈশিষ্ট্য হ'ল এই যে সবরকম নূতনত্বের মাঝখানেও তাঁর রাগ আমাদের জাতীয় সঙ্গীতের বৈশিষ্ট্যকে রক্ষা ক'রেই চলেছে। আমাদের রাগসঙ্গীতের মূলরূপ এবং রসটিও তাঁর রচনায় অক্ষুণ্ণ আছে।

দ্বিজেন্দ্রলালের রচনার প্রধান তিনটি দিক হচ্ছে—দেশাত্মবোধক সঙ্গীত, ভক্তিরসাত্মক সঙ্গীত এবং কাব্যসঙ্গীত। এর মধ্যে তাঁর স্বদেশসঙ্গীত সম্বন্ধেই আমাদের দেশবাসী অধিক পরিচিত। দ্বিজেন্দ্রলালের চরিত্রের সকল বৈশিষ্ট্যই ফুটে উঠেছে তাঁর এই গানগুলিতে। তাঁর দৃপ্ত আত্মসম্মানবোধ, তীব্র অভিমান, জ্বালাভরা ব্যঙ্গ, সুকোমল স্নেহ-ভক্তিপ্লুত আত্মনিবেদন—

সবই প্রকাশ পেয়েছে এই সঙ্গীতগুলিতে বিচিত্র সুরে, বিচিত্র ভঙ্গীতে। তাঁর অধিকাংশ স্বদেশী গান আবেগপ্রধান এবং এই আবেগের সঙ্গে মিশেছে এক উদার ওজস্বিতা। দ্বিজেন্দ্রলালের গানে হাল্কা উত্তেজনা নেই—উদাত্ত সুরে হৃদয় জাগ্রত হয়, প্রশান্ত গাম্ভীর্যে হৃদয় ভরে ওঠে—শ্রদ্ধায় ভক্তিতে আত্মা প্রবুদ্ধ হয়। উদাহরণ স্বরূপ "বঙ্গ আমার জননী আমার, ধাত্রী আমার আমার দেশ," "তুমি তো মা সেই, তুমি তো মা সেই চির গরীয়সী ধন্য অয়ি মা," "যেদিন সুনীল জলধি হইতে উঠিল জননী ভারতবর্ষ"—এই গানগুলির উল্লেখ করা যেতে পারে। প্রশান্তি এবং আকুতির দিক থেকে—"ধন-ধান্যে পুষ্পে ভরা", "প্রতিমা দিয়ে কি পূজিব তোমারে এ বিশ্ব নিখিল তোমার প্রতিমা—" এইসব গান বিশেষভাবে উল্লেখযোগ্য।

এই উদাত্ত ভঙ্গীর মূলে ইংরেজি গানেরও একটি বিশেষ প্রভাব ছিল। দ্বিজেন্দ্রলাল যত্ন ক'রে ইংরেজি গান শিখেছিলেন। এই পাশ্চাত্ত্য সঙ্গীত অনুশীলনের ফলেই তাঁর কণ্ঠস্বর সতেজ এবং ভরাট হয়ে উঠেছিল। তিনি একটি প্রবন্ধে লিখেছিলেন—"ইংরেজি গান স্বাস্থ্যকর ও পুষ্টিকর।" তিনি কেবলমাত্র স্বদেশ সঙ্গীতেই নয়, একান্ত ভারতীয় রীতিতে রচিত গানেও সেই প্রেরণা-লব্ধ স্বাস্থ্য ও পুষ্টি সুযোগ অনুসারে প্রদান করে তাঁর গানকে সঞ্জীবিত করেছেন।

এই পৌরুষের সঙ্গে একটা আশ্চর্য কমনীয়তা ছিল যার উদাহরণ বোধ হয় দ্বিজেন্দ্রলালের গান ছাড়া আর পাওয়া যায় না। তাঁর ভক্তিরসাত্মক গান এবং কাব্যসঙ্গীতে এর পরিচয় পাওয়া যায়। "একবার গালভরা মা ডাকে" —একটি বাউল ঢঙে ভক্তিরসাত্মক গান। এতে একটি অপূর্ব আবেগ এবং মাধুর্যের সংযোগ ঘটেছে। "আর কেন মা ডাকছ আমায়—", "এবার তোরে চিনেছি মা"—এই ধরনের গানে ভক্তিরস উচ্ছল হয়ে উঠেছে। বাংলা গানে ভক্তিরসের প্রাচুর্য অবশ্য বরাবরই ছিল এবং বলতে গেলে পুরাতন বাংলার আদিরসাত্মক গানের পরেই ছিল ভক্তিরসাত্মক সঙ্গীত। কিন্তু সে সব গান দেহতত্ত্ব এবং ঠাকুর দেবতার গানেই সীমাবদ্ধ ছিল। এর মধ্যে দ্বিজেন্দ্রলাল আনলেন সাহিত্যরস। দ্বিজেন্দ্রলালের ভক্তিরসাত্মক রচনা সম্বন্ধে প্রধান কথা হচ্ছে এই যে এর মধ্যে একটা ভয়ঙ্কর রকমের আধ্যাত্মিকতা নেই।

তাঁর এই সব রচনায় আমরা মায়ের প্রতি সন্তানের যে সহজ সরল ভালবাসা তারই প্রকাশ দেখতে পাই। সর্বত্রই একটা মধুর অন্তরঙ্গতা এবং পার্থিব প্রেমের প্রকাশের মধ্যেই ফুটে উঠেছে যে-রস সে অপার্থিব। তার স্পর্শ অন্তরে ভক্তি এবং প্রীতির প্রস্রবণ প্রবাহিত ক'রে দেয়। "চরণ ধ'রে আছি পড়ে"—এই গানটিতে জগৎধারিণীর মাতৃরূপের একটি অপূর্ব বিকাশ হয়েছে। এই গানের সঞ্চারী অংশগুলিতে দ্বিজেন্দ্রলালের স্বকীয় গম্ভীর এবং মন্ত্র-ভঙ্গির চমৎকার পরিচয় পাওয়া যায়। এই রকম আর একটি গান—"পতিতোদ্ধারিণি গঙ্গে", "তুমি যে প্রাণের বঁধু আমরা তোমায় ভালবাসি"—গানটিতে দ্বিজেন্দ্রলাল ভালবাসা প্রেম এবং আত্মসমর্পণের ভাব ফুটিয়ে তুলেছেন তাঁর স্বকীয় উদাত্ত পন্থায়। এর মধ্যে হয়ত পাশ্চাত্য সঙ্গীতের প্রভাবও কতকটা রয়েছে।

ভক্তিরস সম্পর্কে আলোচনা প্রসঙ্গে দ্বিজেন্দ্রলালের অতি বিখ্যাত কীর্তন রাগ "ও কে গান গেয়ে চলে যায়"—এই গানটি উল্লেখ না করলে আলোচনা নিতান্ত অসম্পূর্ণ থেকে যাবে। ঠিক এই ধরনের গান বাংলার সঙ্গীত ঘেঁটে আর একটি পাওয়া দুষ্কর। এই গানটিতে মাঝে মাঝে সুরের উদাত্ত ভঙ্গির পরিচয় পাওয়া যায় যা কীর্তনাদি গানে একটি নূতন রসের সৃষ্টি করেছে।

আধুনিক কাব্যসঙ্গীত যখন স্বীয় রূপ পরিগ্রহ করছে সে যুগে দ্বিজেন্দ্রলাল সঙ্গীত রচনায় প্রবৃত্ত হন এবং যখন তাঁর মৃত্যু হয় তখনও বাংলা গানে বর্তমান রীতির সূত্রপাত হয়নি। কিন্তু এ যুগের দৃষ্টিভঙ্গি নিয়েও যদি বিচার করি তথাপি তাঁর প্রয়োগশিল্পের দিক থেকে এমন একটি রচনার পরিচয় পাওয়া যাবে যার তুলনা বর্তমান সঙ্গীতেও মিলে না। "আজি এসেছি, আজি এসেছি, এসেছি বঁধু হে", "নীল আকাশের অসীম ছেয়ে", "একি মধুর ছন্দ", "নিখিল জগৎ সুন্দর", "আমরা এমনি এসে ভেসে যাই," "মলয় আসিয়া কয়ে গেছে কানে," "সারা সকালটি বসে বসে এই" প্রভৃতি গান উদাহরণ স্বরূপ উল্লেখ করা যায়।

ছন্দপ্রধান এবং সাধারণ কাব্য সঙ্গীত এ দু' দিকেই দ্বিজেন্দ্রলাল বৈচিত্র্য সম্পাদন করেছেন নানাভাবে। "একি শ্যামল সুষমা মধুময় বিশ্বশিশির ঋতু

অস্তে"—এ গানটি সংস্কৃত লঘুগুরু ছন্দে রচিত। এত দীর্ঘ ছন্দের গান আমাদের সঙ্গীতে বিরল। ছন্দের মনোহারিত্বের সঙ্গে এই অত্যন্ত কোমল এবং কান্ত পদবিশিষ্ট গানটিতেও দ্বিজেন্দ্রলালের বলিষ্ঠতা অক্ষুণ্ণ রয়েছে। "আজি এসেছি" গানটিতেও দ্বিজেন্দ্রলাল এমন বৈচিত্র্য এনেছেন যে সুরে এবং কথায় সঙ্গীতের পরিপূর্ণ বার্তা বহন করে ছন্দের হিল্লোল বয়ে চলেছে। এ গানে সুর ও কাব্যের মিলন, ভাবাবেগ-আকুলতা এবং কারুণ্য উপলব্ধির বস্তু। বৈচিত্র্যের দিক থেকে আর একটি চমৎকার গান হল "আয়রে বসন্ত ও তোর কিরণ মাখা পাখা তুলে"—এই গানটিতে একটি শোভন পুলকের স্পর্শ লেগেছে সুরের লীলায়িত সঞ্চরণে। "ঐ মহাসিন্ধুর ওপার থেকে"—গানটি দ্বিজেন্দ্রলালের একটি অপূর্ব সৃষ্টি। এমন আবেগপূর্ণ গান খুব কমই শুনতে পাওয়া যায়। এই গানটির একটি বৈশিষ্ট্য এই যে যদিও রাগসঙ্গীতের উপর ভিত্তি করেই গানটি রচিত তথাপি একটি কীর্তনাঙ্গ ভঙ্গিও গানটির সঙ্গে মিশে গেছে এবং এই মিশ্রণের ফলে গানটি আরও বিচিত্র হয়ে উঠেছে।

রাগসঙ্গীতে দ্বিজেন্দ্রলাল যে সব গান রচনা করেছেন তার অনুশীলন করলে দেখা যায় খাম্বাজ ঝিঁঝিট এবং ভৈরবী তাঁর সবচেয়ে প্রিয় রাগ ছিল। অপরাপর রাগেও তিনি কয়েকটি উৎকৃষ্ট গান রচনা করেছেন।

খাম্বাজে বা বেহাগে তাঁর বিখ্যাত কয়েকটি গান হল "আজি গাও মহাগীত মহা আনন্দে", "একি মধুর ছন্দ মধুর গন্ধ পবন মন্দ মন্থর", "শিথিল জগৎ সুন্দর তব," "তুমি বাঁধিয়া কি দিয়ে রেখেছ হৃদি এ," "সে কেনরে দেখা দিল রে"। এছাড়া আরো অনেক অবশ্য আছে কিন্তু এ গানগুলির প্রত্যেকটির এক একটি অনন্যসাধারণ বৈশিষ্ট্য বর্তমান। "একি মধুর ছন্দ মধুর গন্ধ পবন মন্দ মন্থর" গানটি নৃত্যভঙ্গীয় এবং এতে কবির বলিষ্ঠ উদার গাম্ভীর্য ফুটে উঠেছে। "এমনি এসে ভেসে যাই" ঝিঁঝিট গানটি রসসৃষ্টিতে অতুলনীয়, গানটি একটি সম্পূর্ণ নতুন ধরনের সৃষ্টি। আলো হাসি কুসুমগন্ধ সবই যেন ইন্দ্রধনুর মত বর্ণচ্ছটায় উদ্ভাসিত হয়ে সুরে আত্মপ্রকাশ করেছে এই গানে।

দ্বিজেন্দ্রলাল ঝিঁঝিটে আরো একটি সুন্দর গান রচনা করেছেন: "আজি তোমার কাছে ভাসিয়া যায় অন্তর আমার"—সূক্ষ্ম মীড় এবং ছোট ছোট সুরের কাজ সম্পূর্ণ আবেদন নিয়ে ফুটে উঠেছে। "মলয় আসিয়া কয়ে গেছে

কানে প্রিয়তম তুমি আসিবে" এ গানটি তো বৈশিষ্ট্যের দিক দিয়ে আজও অতুলনীয় হয়ে আছে। এর ঠাট নটমল্লার।

বাহারে "এস প্রাণসখা এস প্রাণে" তাঁর একটি বিচিত্র সৃষ্টি। এতে একদিকে ছন্দ অপরদিকে সুরের লীলায়িত সঞ্চরণ আবার গাম্ভীর্য অথচ উচ্ছলতা—সবই অপূর্ব গৌরবে সমন্বিত হয়েছে। এমনি বৈশিষ্ট্যপূর্ণ বাগেশ্রী কানাড়ায় আর একটি গান—"তোমারেই ভালবেসেছি আমি তোমারেই ভালবাসিব।" কথা এবং সুরের এমন গভীর মিল খুব কমই দেখা যায় এই স্থানটির স্থানে স্থানে কোমল গান্ধারে, মধ্যম এবং কোমল নিষাদে কোমল ধৈবতে যে মীড়ের এবং আন্দোলনযুক্ত গমকের সৃষ্টি করা হয়েছে তা সুরের দিক থেকে যেমন বিচিত্র, রসের দিক থেকে তেমন গভীর। ভালবাসার তৃপ্তি এবং কারুণ্য দুইই অপরূপ দক্ষতার সঙ্গে ফুটিয়ে তোলা হয়েছে সুরের নৈপুণ্যে। ইমন ঠাটে তিনি একটি অপরূপ গান বাঁধেন: "সারা সকালটি ব'সে ব'সে।" এই ঠাটে আর একটি গান বাঁধেন অপূর্ব বীররসের ভঙ্গিতে: "সেথা গিয়াছেন তিনি"। এ-ঠাটে যে বীররস পরিবেষণ করা, প্রথম শ্রেণীর সুরকারের পক্ষেই সম্ভব।

ভৈরবীতে দ্বিজেন্দ্রলালের কয়েকটি উৎকৃষ্ট গান হচ্ছে—"শুধু দুদিনেরই খেলা", "এ জীবনে পূরিল না সাধ ভালবাসি", "আজি বিমল নিদাঘ প্রভাতে", "এস এস বঁধু বাঁধি বাহুডোরে এসো বুকে করে রাখি", "একই ঠাঁই চলেছি ভাই ভিন্ন পথ যদি", "আজি নূতন রতনে ভূষণে যতনে প্রকৃতি সতীরে সাজিয়ে দাও"—এই গানগুলির কোনটি ছন্দপ্রধান, কোনটিতে বিলম্বিত লয়ের ওপর ছোট ছোট সুরের কাজ রয়েছে। এগুলি নানা ভাবে বিকশিত করে তোলবার সুযোগ শিল্পীর আছে। "এসো এসো বঁধু বাঁধি বাহুডোরে এস বুকে করে রাখি"—গানটি স্বল্প পরিচিত কিন্তু এমনই আবেগপূর্ণ মধুর প্রেমসঙ্গীত খুব অল্পই পাওয়া যায়। গানটি অতিশয় কোমল এবং লাবণ্যপূর্ণ। "একই ঠাঁই চলেছি ভাই ভিন্ন পথ যদি"—এ গানটি ছন্দপ্রধান। এটি সেই ছন্দ যা আজকাল ঝম্পক নামে পরিচিত অর্থাৎ তিন দুই ছন্দে রচিত। "আজি নূতন রতনে ভূষণে যতনে প্রকৃতি সতীরে সাজিয়ে দাও" গানটিতে নানাদিক থেকে কি ছন্দে কি সুরে বহু বৈচিত্র্য বিদ্যমান। এই

।ানে ক্রমিক আরোহণ এবং অবরোহণের মধ্যে যে বৈশিষ্ট্য আছে সেটি দ্বিজেন্দ্রলালের স্বকীয়।

এছাড়া ইমন কল্যাণ, ভূপালী, সোহাগ, ভীমপলশ্রী প্রভৃতি সুরেও দ্বিজেন্দ্রলালের বহু বিচিত্র সঙ্গীত রয়েছে। ভূপালীতে "তুমি যে হে প্রাণের ।ধু আমরা তোমায় ভালবাসি" গানটির উল্লেখ পূর্বেই করেছি। এছাড়া ইমন কল্যাণ "যাও হে সুখ পাও" "তুমি হে আমার হৃদয়েশ্বর" প্রভৃতি গানও বিশেষ বৈচিত্র্যপূর্ণ।

কীর্তনাঙ্গ গানের মধ্যে, "ও কে গান গেয়ে গেয়ে চলে যায়" গানটি ছাড়া "ছিল বসিয়া কুসুম কাননে" বা "আর কেন মিছে আশা মিছে ভালবাসা"— গান দুটি বাংলার সঙ্গীতের মনোহর দৃষ্টান্ত।

দ্বিজেন্দ্রলালের আরো অনেক গানের উল্লেখ বা আলোচনা করা হল না। স্বল্প পরিসরে সেটি সম্ভব নয়।

দ্বিজেন্দ্রলালের সঙ্গীতের সঙ্গে বর্তমান কাব্যসঙ্গীতের যখন তুলনা করি তখন আধুনিক কালের একটি দুর্বলতা বা অশোভনতা আমাদের বিশেষ পীড়া দেয়। এটি হচ্ছে বর্তমান সঙ্গীতে উচ্ছল প্রাণশক্তি বা বলিষ্ঠতার অভাব। বাংলা গানকে যথেষ্ট নমনীয় করা হয়েছে কিন্তু সেই তুলনায় দৃঢ় এবং পুষ্ট করা হয়নি। বিশেষ করে আজকালকার রেডিও, গ্রামোফোন এবং সিনেমার নাকীসুরে গান যখন শুনি, আজ এই অভাব স্মরণ করে লজ্জা বোধ হয়। দ্বিজেন্দ্রলাল এই দুটি দিকেই চমৎকার সামঞ্জস্য বিধান করে গেছেন। আজকালকার শিল্পীদের বিশেষভাবে উচিত দ্বিজেন্দ্রলালের এই ক্ষমতাটি উপলব্ধি করে তাঁদের গায়নশিল্পকে রসসমন্বিতভাবে উদ্দীপ্ত করা। এই কারণেও দ্বিজেন্দ্রলালের কাব্যসঙ্গীত আলোচনা করা আজকের দিনে বিশেষ প্রয়োজন। এছাড়া সৌন্দর্য-নৈপুণ্য, বাঁধুনি এবং অপরাপর রূপছন্দের প্রয়োগ তো আছেই।

# দ্বিজেন্দ্রলালের ছন্দপ্রতিভা

## দিলীপকুমার রায়

দ্বিজেন্দ্রলালের কাব্য তথা ছন্দপ্রতিভার উচ্ছ্বসিত প্রশংসা করেন প্রথম রবীন্দ্রনাথ। রবীন্দ্রনাথ তাঁর 'আষাঢ়ে'র নক্সাগুলির মিল-এর ক্ষমতারও প্রশংসা করেছিলেন মুক্তকণ্ঠে: "উত্তপ্ত লৌহচক্রে হাতুড়ি পড়িতে থাকিলে যেমন স্ফুলিঙ্গ বৃষ্টি হইতে থাকে, তাঁহার ছন্দের প্রত্যেক ঝোঁকের মুখে তেমনি করিয়া মিল বর্ষণ হইয়াছে। সেই মিলগুলি বন্দুকের ক্যাপের মতো আকস্মিক হাস্যোদ্দীপনায় পরিপূর্ণ। ছন্দের কঠিনতাও যে কবিকে দমাইতে পারে না তাহারও অনেক উদাহরণ আছে।"

দ্বিজেন্দ্রলাল 'আষাঢ়ে'-তে সম্পূর্ণ স্বকীয় ভঙ্গিতে চ'লে যখন বাংলা ছন্দে একজন নব পথিকৃৎ ব'লে গণ্য হন তখন তিনি এ-ছন্দ ও মিলের কিছু প্রেরণা পেয়েছিলেন রিচার্ড হ্যারিস বারহাম-এর বিখ্যাত ইনগোল্ড্স্‌বি লেজেণ্ডের ছন্দ ও মিল থেকে। কিন্তু শুধু এই বইটি থেকেই নয়। টমাস ক্রফটন ক্রকার ১৮৩৯ খৃষ্টাব্দে 'পপুলার সংস অফ আয়র্লণ্ড' ব'লে একটি জনপ্রিয় গ্রন্থ প্রকাশ করেন। তাতেও বারহাম প্রবর্তিত মিল-এর পদাঙ্ক অনুসরণ করা হয়েছিল যথা who wise is এর সঙ্গে no ice is এর মিল, our shopkeepers have a cant এর সঙ্গে they charge us extravagant জাতীয় মিল। দ্বিজেন্দ্রলাল তাঁর 'আষাঢ়ে'-তে এই পথেই নানা বাংলা মিল-এর প্রবর্তন করেন বটে কিন্তু তাঁর অনন্যতন্ত্র প্রতিভার বরে অভিনবত্ব বজায় রেখে সুষ্ঠু ঘরোয়া মিলও বর্ষণ করেন ছত্রে ছত্রে; যথা:

সে প্রকাণ্ড কার্যে
প্রচার করতে হিন্দুধর্ম চেতন করতে আর্যে
পাঁচিল গুলো ভাংলো
চালা করল বাংলো

( নসীরাম পালের বক্তৃতা—আষাঢ়ে )

মিথ্যা মিথ্যা কথা যে,—"বাঙালী ভীরু,
বাঙালীর নাহি একতা—"
কেন বক্তৃতায় রটাও সে-বাণী,
খবর কাগজে লেখ তা ?

( বাঙালী মহিমা—আষাঢ়ে )

সাল্‌সা খাও, বসবে হ'য়ে উচ্চ মণিমঞ্চবান,
বিদ্যা হবে পঞ্চানন, আর মূর্তি হবে পঞ্চবাণ।

( সাল্‌সা খাও )

অথবা দেখিয়া শুনিয়া বেড়াতাম গুনগুনিয়া
ময়রা-দোকানে মাছি হয়ে যদি কী মজারি হ'ত দুনিয়া।

( হাসির গান )

প্রেমটা ভারি মজার ব্যাপার, প্রেমিক মজার জিনিস।
ভাবিস্ কি রে এম্‌নি গো তার থাকবে চিরদিন ! ইশ !
কত "প্রিয়তমে প্রাণেশ্বরী" তাহারি উত্তর
( এই ) প্রিয় সম্বোধন শেষে হায় "ওগো শোনো"-য় ফিনিশ।

( হাসির গান )

পারো তো জন্মোনা কেউ বিষ্যুৎবারের বারবেলায়,
জন্মাও তো সাম্‌লাতে পারবে না কো তার ঠেলায়।

( হাসির গান )

বুড়োবুড়ি দুজনাতে মনের মিলে সুখে থাকত,
বুড়ি ছিল পরম বৈষ্ণব, বুড়ো ছিলেন ভারি শাক্ত।

( হাসির গান )

প্রাণ রাখিতে সদাই যে প্রাণান্ত—
জন্মিতে কে চাইত যদি আগে সেটা জানত ?

( হাসির গান )

বারহামের মিল সর্বত্র এত সুষ্ঠু ছিল না, যথা তাঁর lately-র সঙ্গে estate lay-র মিল বা fellows he-র সঙ্গে jealousy ইত্যাদি। উদাহরণ বাড়ানো বাহুল্য হবে। আমার বক্তব্য এই যে দ্বিজেন্দ্রলালের কবিপ্রতিভা নির্ভেজাল

ছিল ব'লেই তাঁকে গাজোয়ারি মিল-এর কাছে হাত পাততে হয়নি হাস্তের উদ্দীপন জাগাতে। ছন্দপ্রসঙ্গে মিল সম্বন্ধে এটুকু গৌরচন্দ্রিকা গাইলাম ছন্দ ও মিলের মধ্যে একটা স্বাভাবিক আত্মীয়তা আছে ব'লে।

বাংলা কাব্যে দ্বিজেন্দ্রলাল প্রথম একটি নবধারা তথা ছন্দের পথিকৃৎ হবার দাবি করতে পারেন তাঁর আর্যগাথা দ্বিতীয় ভাগে। আর্যগাথা প্রথম ভাগ প্রকাশ হয় ১৮৮২ সালে, দ্বিতীয় ভাগ—১৮৯৪ সালে, বারো বৎসর পরে। এতে প্রথমেই উৎসর্গ কবিতাটি (তাঁর সহধর্মিণী সুরবালা দেবীর উদ্দেশে) রচিত হয় বলাকার ছন্দে, অর্থাৎ সমিল অক্ষরবৃত্ত প্রবহমান মুক্তক ভঙ্গিতে। এ থেকে একটি ছোট উদ্ধৃতি দিলেই আমার বক্তব্য সপ্রমাণ হবে যে এ বলাকার ছন্দেরই অগ্রদূত বটে :

ছিলে বা তখন
পাপিয়ার স্বরবৎ মধুর প্রবল ;
প্রাতঃস্বর্ণ মেঘবৎ প্রগাঢ় উজ্জ্বল ;
ছিলে নক্ষত্রের সম অর্ধরজনীর—
শান্ত, দিব্য, স্থির,
কিন্তু দূরস্থায়ী—
তখন সৌন্দর্যে এসেছিলে, প্রেমে আসো নাই।

সুতরাং এ সিদ্ধান্ত সত্যভিত্তিক যে, বলাকার বিখ্যাত মুক্তক ছন্দের প্রবর্তক দ্বিজেন্দ্রলালই বটে। এই সময়েই তিনি দ্বিমাত্রিক সংস্কৃত গুরু স্বরের দিকে ঝোঁকেন সম্ভবত সুরের দোলায়। উদাহরণতঃ আর্যগাথা দ্বিতীয় ভাগে তাঁর প্রসিদ্ধ আশোয়ারি একতালায় বাঁধা একটি সুন্দর গান আছে বাণ্মাত্রিক মাত্রাবৃত্তে :

কি দিয়ে সাজাব | মধুর মুরতি ?
কি সাজ মিলিবে | উহার সাথ রে ?
কঠিন হীরা | হেম রজতে
সাজায়ে পূরে না | মনের সাধ রে !

এখানে গাইবার সময়ে হী ও হে দুটি স্বরকে দ্বিমাত্রিক ক'রে দীর্ঘ ক'রে গাইতাম আমি তাঁর সুরে সুর মিলিয়ে।

এভাবে তিনি কখনো কখনো এখানে ওখানে অন্য নানা গানেও গুরু স্বরকে দীর্ঘায়িত দ্বিমাত্রিক মর্যাদা দিয়ে গাইতেন সংস্কৃত ভঙ্গিতে, যথা ( "তুমি বাঁধিয়ে কী দিয়ে রেখেছ হৃদি এ" গানে )

এ কি | চ'লে যেতে বাধে | চরণে

এ কি | বিরহে বাজে | স্মরণে

এখানে "বা" গুরু, দু মাত্রা। সুরে এ-গানটি শুনলে মন খুশি হয় এই দ্বিমাত্রিক মিড়ে।

তাই মনে হয় এই সময় থেকেই তিনি সংস্কৃত গুরুস্বরকে দ্বিমাত্রিক ক'রে গাইবার বা আবৃত্তি করবার দিকে ঝোঁকেন যার ফলে ১৮৯৯ সালে গ'ড়ে ওঠে 'আষাঢে'-তে তাঁর বিখ্যাত কবিতাযুগল কলিজজ্ঞ ( অনুষ্টুপ্ ছন্দে ) ও কর্ণবিমর্দন কাহিনী পজ্ঝটিকা ছন্দে। এ দুটি ছন্দের উদ্ধৃতি দিলাম না —সংকলনে এ দুটিই দেওয়া হয়েছে ব'লে। উত্তরজীবনে এ-লঘুগুরু ছন্দে তিনি অনেকগুলি সংস্কৃতভঙ্গিম গান বাঁধেন—বাংলা ভাষায় যে-গানগুলির ছন্দসুষমা মনকে মুগ্ধ না ক'রেই পারে না, যথা পতিতোদ্ধারিণি গঙ্গে, নিখিল জগত সুন্দর সব, এ কি শ্যামল সুষমা, এ কি মধুর ছন্দ, আইল ঋতুরাজ, এস প্রাণসখা···ইত্যাদি।

লঘুগুরু ছন্দ নিয়ে অনেক বাগ্বিতণ্ডা হয়ে গেছে, যেহেতু নানা সমালোচকই এ ছন্দটি পড়তে পারেন না অনভ্যাসবশে। কিন্তু সংস্কৃত ছন্দ যাঁরা ভালোবেসেছেন তাঁদের কাছে দ্বিজেন্দ্রলালের লঘুগুরু ছন্দে রচিত গানগুলি রসোত্তীর্ণ ব'লে গণ্য হবেই হবে। অন্ততঃ গানে যে লঘুগুরু ছন্দ সার্থক রসসৃষ্টি করতে পারে রবীন্দ্রনাথ ও দ্বিজেন্দ্রলাল উভয়েই তাঁদের প্রতিভার আলোয় প্রমাণ করেছেন। আজ ভারতের জাতীয় সঙ্গীত "জনগণমন" লঘুগুরু ছন্দেই রচিত—এর পরে এ-ছন্দের আর ওকালতি না করলেও চলবে। তবু আধুনিক সমালোচকদের লঘুগুরু ছন্দ-বিমুখতার উল্লেখ করলাম শুধু এই জন্যে যে, দ্বিজেন্দ্রলাল এ-ছন্দটি অত্যন্ত ভালোবাসতেন ব'লেই এ ছন্দে গান বাঁধতেন জেনেও যে, এ-ছন্দ অনেকেই পড়তে পারবেন না। তাঁর পরে এ-ছন্দে কেবল কবি নিশিকান্ত অনেকগুলি কবিতা ও গান রচনা করেছেন, তা থেকে কয়েকটি দৃষ্টান্ত আমি দিয়েছি আমার

'ছান্দসিকী'-তে। শ্রীনলিনীকান্ত সরকারও এ-ছন্দে কয়েকটি গান বাঁধেন, সেগুলি আমি গাইতাম সুর দিয়ে কিন্তু বই হ'য়ে না বেরুনোর দরুন তাদের চল হয় নি তেমন। আমি নিজেও এ-ছন্দে অনেকগুলি গান বেঁধেছি—আমার 'অনামী'তে সেগুলি ছাপা হয়েছে। যাই হোক দ্বিজেন্দ্রলাল এ-ছন্দে আশ্চর্য কৃতিত্ব দেখিয়েছেন এই সত্যটি প্রমাণ করতেই তাঁর অসামান্য দানের কথা উল্লেখ করলাম।

অতঃপর দ্বিজেন্দ্রলাল তাঁর হাসির গান-এ একটি সম্পূর্ণ নূতন ছন্দের প্রবর্তন করেন—ত্রিস্বরপর্বিক স্বরবৃত্ত যার পদাঙ্ক আর কেউ অনুসরণ করেনি—কেবল কবি নিশিকান্ত আমার অনুরোধে একটি মাত্র কবিতা রচনা করেন অনেক পরে। এরও অনেক পরে—১৯৫০ সালে—আমি নিজেও এ-ছন্দে ইন্দিরা দেবীর কয়েকটি হিন্দি-ভজনের অনুবাদ করি। সে-কথা পরে বলছি—আগে এ-ছন্দটির একটু ব্যাখ্যা করি।

এ-ছন্দটির স্বরূপ বুঝতে হ'লে একটু পিছিয়ে যেতে হবে—বুঝতে হবে আমাদের স্বরবৃত্ত ছন্দের ধারাবিকাশ। যথাসম্ভব সংক্ষেপেই বলব যা বলবার আছে—আমার ছান্দসিকী-তে এ নিয়ে বিশদ আলোচনা করা হয়েছে ব'লেও বটে।

আমাদের স্বরবৃত্ত ছন্দ হ'ল আসলে গ্রাম্য ছন্দ, নানা ছড়ায় ও লোকসঙ্গীতে এর পরিচয় মেলে। এতে প্রতি পর্বে সাড়ে পনর আনা ক্ষেত্রে চারটি ক'রে স্বর (syllable) থাকে এবং প্রতি স্বরকে এক মাত্রা ধরা হয়—কি যুগ্মধ্বনি কি অযুগ্ম। অ ই ও ক গ চ বা ভি প্রভৃতি খোলা স্বরান্ত শব্দকে (open syllable) প্রবোধ সেন নাম দিয়েছেন অযুগ্ম ধ্বনি, কন্, চুন্, মোট্, শির্ জাতীয় হসন্ত শব্দকে (closed syllable)—যুগ্মধ্বনি। মাত্রাবৃত্তে যুগ্মধ্বনি সর্বত্রই দ্বিমাত্রিক, স্বরবৃত্তে সচরাচর একমাত্রিক, অক্ষরবৃত্তে শব্দান্তবর্তী যুগ্মধ্বনি দ্বিমাত্রিক, শব্দমধ্যবর্তী যুগ্মধ্বনি একমাত্রিক। প্রাক্‌রবীন্দ্র যুগে পণ্ডিত তথা কবিসমাজে শুধু অক্ষরবৃত্তেই কুলীন কবিতা লেখা হ'ত, যদিও মাত্রাবৃত্তের চরণ এখানে ওখানে আকস্মিক ভাবে আত্মপ্রকাশ করত। তবু বলতেই হবে যে, স্বরবৃত্ত ছন্দ রবীন্দ্রনাথ ও দ্বিজেন্দ্রলালের অভ্যুদয়ের আগে কুলীন কবিসংসদে অপাংক্তেয়ই ছিল। এর দেখা পেতে হ'লে হাত পাততে হত

অখ্যাত ধামালী, তর্জা, ঝুমুর, দাশুরায়ের পাঁচালি, আগমনী, ভাটিয়ালি, সারি প্রভৃতি গ্রাম্য গানে। তার পরে রামপ্রসাদ, কমলাকান্ত, নরেশচন্দ্র প্রমুখ সাধক কবিরা শ্যামাসঙ্গীতে এর প্রবর্তন করেন। এদের মধ্যে রামপ্রসাদী গানই ভাবগৌরবে তথা রসকৌলীন্যে হ'য়ে দাঁড়ায় স্বরবৃত্তের শিরোমণি :

প্রসাদ বলে | ভবার্ণবে | ব'সে আছি | ভাসিয়ে ভেলা ;
জোয়ার এলে | উজিয়ে যাব | ভাঁটিয়ে যাব | ভাঁটার বেলা।

ছড়া যথা :

বিষ্টি পড়ে | টাপুর টুপুর | নদেয় এলো | বান।

বাউল যথা :

কমল বনে | কে পশিল | সোনার জহু | রি !
নিকষে ঘ | যয়ে কমল | আ মরি ম | রি !

কিন্তু গ্রাম্য ভাষায় এ ছন্দের চল থাকলেও একে কৌলিন্য দান ক'রে জাতে তোলেন প্রথম রবীন্দ্রনাথ ও দ্বিজেন্দ্রলাল, এঁদের দুজনের আগে খ্যাতনামা কবিদের মধ্যে কুলীন কাব্যে স্বরবৃত্ত ছন্দের চল ছিল না বললেই হয়। এ ছন্দটিকে রবীন্দ্রনাথ, দ্বিজেন্দ্রলাল, সত্যেন্দ্রনাথ ও তাঁদের পরবর্তী কবিরা সবাই এই ভাবে গেঁথেছেন, অর্থাৎ প্রতি পর্বে চারটি স্বরে চার মাত্রা। এক কথায় একে বলা যায় চতুঃস্বরপর্বিক স্বরবৃত্ত। ত্রিস্বরপর্বিক স্বরবৃত্তের চল আদৌ ছিল না। সত্যেন্দ্রনাথ দত্ত প্রথম সজাগভাবে চেয়েছিলেন স্বরবৃত্তে এ ত্রিমাত্রিক কদম, কিন্তু তিনি এ-চাল চালু করতে পেরেছিলেন মাত্রাবৃত্তের সঙ্গে কাঁধ মিলিয়ে তবে। তাই তাঁর ত্রিস্বরপর্বিক স্বরবৃত্তকে শ্রীপ্রবোধ সেন স্বরমাত্রিক ছন্দ নাম দিয়েছেন—আমরাও গ্রহণ করেছি অকারণ তাঁর সঙ্গে অনেক লড়াই করার পরে। অকারণ বলছি এই জন্যে যে স্বরমাত্রিক ছন্দ যে বিশুদ্ধ স্বরবৃত্ত নয় এ-সত্যটি অন্তঃশ্রুতির একটু বিকাশ হলেই উপলব্ধি করা যায়। সত্যেন্দ্রনাথের কয়েকটি কবিতার নমুনা দিলে হয়ত একথা আরো প্রাঞ্জল হবে : সত্যেন্দ্রনাথ লেখেন :

১। রূপ্—শা—লী | ধান্—বু—ঝি | এই—দে—শে | সব্—টি

এখানে প্রতি পর্বে তিনটি ক'রে স্বর (syllable) পাই বটে, কিন্তু প্রতি পর্বেই একটি যুগ্মধ্বনি ও দুটি অযুগ্ম রয়েছে। ফলে প্রতি পর্বে তিনটি ক'রে স্বর আছে বটে, কিন্তু ঐ সঙ্গে চারটি ক'রে মাত্রাও আছে: ১টি যুগ্ম+ ২ অযুগ্মের ধ্বনি জুড়ে চার মাত্রা। কাজেই একে বলা যায় ত্রিস্বরপর্বিক চতুর্মাত্রিক স্বরমাত্রিক ছন্দ।

তারপর সত্যেন্দ্রনাথের:

২। দাও—কে—বল্ | যশ্—অ—মল্ |
কীর্—তি—সার্ | কৃৎ—তি—বাস্ |

৩। চ—পল্—পায় | কে—বল্—ধাই |
কে—বল্—গাই | পরীর্—গান্ |

এখানে প্রতি পর্বে তিনটি স্বর ও পাঁচটি মাত্রা, কাজেই এর নাম— ত্রিস্বরপর্বিক পঞ্চমাত্রিক স্বরমাত্রিক।

অতঃপর ধরা যাক্ সত্যেন্দ্রনাথের

৪। ঐ | সিন্—ধুর—টিপ্ | সিং—হল্—দ্বীপ্ |
কান্—চন্—ময় | দেশ্ |

এখানে প্রতি পর্বে তিনটি স্বর ও ছয়টি মাত্রা। তাই এর নাম হবে— ত্রিস্বরপর্বিক ষাণ্মাত্রিক স্বরমাত্রিক।

তা হ'লে দেখা যাচ্ছে এগুলির একটিও বিশুদ্ধ স্বরবৃত্ত নয়, যেহেতু এগুলিকে বিকল্পে মাত্রাবৃত্ত ছন্দও বলা চলে। দ্বিজেন্দ্রলালই তাঁর 'হাসির গানে' প্রথম আত্মপ্রতিষ্ঠ ত্রিস্বর স্বরবৃত্ত ছন্দে গান লেখেন যাকে বিকল্পেও মাত্রাবৃত্ত বলা চলে না। আমার মনে হয় এ-ছন্দে কবিতা তেমন ভালো শোনায় না— অর্থাৎ আবৃত্তি করে রস পাওয়া যায় না। কিন্তু গানে চমৎকার শোনায় যথা দ্বিজেন্দ্রলালের হাসির গানে স্ত্রীর উমেদার-এ:

যদি | জান্—তে—চাও | আ—মি—ঠিক্ |
কী—র—কম্ | স্ত্রী—চাই— |
ফর্—সা—কি | কা—লো—কি | মা—ঝা—রি | রঙ্— — |
লম্—বা—কি | বেঁ—টে—কি | ক্ষী—ণা—কি | পী—না—
দেখ—তে—ঠিক্ | প—রী—কি | দেখ্—তে—ঠিক্ | সঙ্— —

অপিচ যেমনটি চাই তেমন হয় না—তে :

আমি | চাই – আ – মার্ | বু – দ্ধি – টি | হয় – আ – রো | সূ – ক্ষ্ম – |
চাই – ভা – র্ষার | মে – জাজ্ – হয় | এক্ – টু – কম্ | রুক্ষ – |

আমি | চাই – কে – বল্ | সুখ্ – টি – আর্ |
চাই – না – ক | দুঃ – খ – তা |
যে – মন্ – টি | চাই – তে – মন্ | হয় – না

এখানে প্রতি পর্বে তিনটি ক'রে স্বর (syllable) আছে ঠিকই, কিন্তু মাত্রা কোনোটিতে পাঁচ, কোনোটিতে চার, কোনোটিতে তিন। কাজেই একে মাত্রাবৃত্ত ভঙ্গিতে পড়া অসম্ভব—শুধু স্বরবৃত্তেই এর মাত্রাসাম্য হ'তে পারে ব'লে এইই হ'ল খাঁটি ত্রিস্বরপর্বিক স্বরবৃত্তের নমুনা।

কবি নিশিকান্ত আমার অনুরোধে এই ছন্দে একটি সুন্দর কবিতা রচনা করেন—এটি কবিতা, গান নয়—মনে রাখা চাই :

সিন্ধুজল্ | আন্দোলি' | উচ্ছলে | তটে তার্ |
রাত্রিদিন্ | নিদ্রাহীন্ | কতই ভাব্ | ওঠে তার্ |
গর্জনে | গর্জনে | গর্জনে |

পুরো কবিতাটি আমার ছান্দসিকীতে ছাপা হয়েছে ৭৬-৭ পৃষ্ঠায়। এ-ছন্দে আর কেউ কবিতা লেখেন নি—আরো এই জন্যে যে, এ-ছন্দটি গানের সুরে যেমন চমৎকার শোনায়, কবিতায় আবৃত্তি ক'রে তেমন তৃপ্তি পাওয়া যায় না।

এ ছন্দে বহুদিন বাদে ইন্দিরা দেবী অনেকগুলি মীরাভজন বাঁধেন হিন্দিতে। তাঁর আগে হিন্দি ভাষায়ও এ-ছন্দে কেউ গান কি কবিতা বাঁধেন নি। আমি এ-গানগুলিতে সুর দিতে গিয়েই প্রথম আবিষ্কার করি যে এগুলি চলতি হিন্দি লঘুগুরু ছন্দে বাঁধা নয়—নিখুঁৎ ত্রিস্বরপর্বিক স্বরবৃত্ত। খুশি হয়ে তর্জমা করি ঐ ছন্দেই—গানের সুরে এগুলি চমৎকার শোনায় ব'লেও বটে। মূল হিন্দি গানগুলির দৃষ্টান্ত ইন্দিরা দেবীর শ্রুতাঞ্জলি ও দীপাঞ্জলিতে মিলবে ব'লে আমি এখানে শুধু মৎকৃত একটি অনুবাদ উদ্ধৃত করেই ক্ষান্ত হব। এর পুরো অনুবাদটি আমার 'ভিখারিনী রাজকন্যা'য় আছে ( ১১৯ পৃষ্ঠা )।

ইন্দিরা দেবী লিখেছিলেন :

লা – গি | কৈ – সী – ল | গন্ – মী – রা |
হো – কে – ম | গন্
গ – লি | গ – লি – হ্ | রি – গী – ত |
গা – নে – ল | গী (শ্রুতাঞ্জলি ৪৮ পৃঃ)

এর বাংলা প্রতিরূপ আমি লিখেছি এইভাবে :

এ – লো | প – রম্ – ল | গন্ – মী – রা |
প্রে – মে – ম | গন্
পে – য়ে | কীর্—তন – বঁ | ধুর্ – প – থে | প – থে – চ | লে !
ছি – ল | কাল্ – মা – নি | নী – হো – লো | আজ্ – যো – গি | নী
হায় – রে | রা – ণী – পা | গ – লি – নী | স – বাই – ব | লে !

'শ্রুতাঞ্জলি'র আর একটি হিন্দি গানের অনুবাদ (১০১ পৃষ্ঠা) :

কে – ন—ডা – কো – গো | বাঁ – শির্ – তা | নে
তো – মার্ | কা – ছে – চাই | নি – জেই – হে | আস্ – তে – ষ | খন ?
আ – নো | লু – টে – কোন্ | ছন্ – দে – গা | নে
তো – মার্ | রা – ঙা – পায় | ব – খন্ – চায় | ঠাঁই – ত – মু | মন ?

এই গেল দ্বিজেন্দ্রলালের প্রবর্তিত একটি নবছন্দ সৃষ্টি—ত্রিস্বরপর্বিক স্বরবৃত্ত। তারপরে তিনি এই ত্রিমাত্রিক কদমেই আর একটি সুন্দর ছন্দে কয়েকটি কবিতা লেখেন—ষাণ্মাত্রিক অক্ষরবৃত্তের স্বরবৃত্ত প্রতিরূপ। এ-ছন্দরটির নাম দেওয়া যেতে পারে ষটস্বরপর্বিক (ষাণ্মাত্রিক) স্বরবৃত্ত। এর আঙ্গিকের ব্যাখ্যা করতে কবি হেমচন্দ্রের একটি বিখ্যাত কবিতা থেকে উদ্ধৃত করি কয়েকটি লাইন :

চীন ব্রহ্মদেশ | অসভ্য জাপান | তারাও স্বাধীন | তারাও প্রধান |
দাসত্ব করিতে | করে হেয় জ্ঞান | ভারত শুধুই | ঘুমায়ে রয় !

এখানে কবিতাটি তিনের কদমেই দৌড়েছে, অথচ এটি মাত্রাবৃত্ত কি স্বরবৃত্ত নয়—বিশুদ্ধ অক্ষরবৃত্তই বটে, কেননা শব্দান্তর্বর্তী যুগ্মধ্বনি এখানে দ্বিমাত্রিক,

শব্দান্তর্বর্তী যুগ্মধ্বনি একমাত্রিক। এই কাঠামোয় প্রতি যুগ্মধ্বনি সর্বত্র এক-মাত্রিক হ'লে তবেই সে ছন্দ হবে এ-যাগ্মাত্রিক অক্ষরবৃত্তের স্বরবৃত্ত প্রতিরূপ, ঠিক যেমন প্রতি যুগ্মধ্বনি দ্বিমাত্রিক হ'লে তবেই সে হবে তার মাত্রাবৃত্ত প্রতিরূপ। যাগ্মাত্রিক মাত্রাবৃত্তের চল বহুদিন আগেই হয়েছে, 'ছবি ও গান'-এ ১২৯০ সালে রবীন্দ্রনাথ লেখেন 'রাহুর প্রেম' কবিতায় :

কভু সম্মুখে | কভু পশ্চাতে | আমার আঁধার | কায়া |

এখানে সম্ ও পশ্ দ্বিমাত্রিক—মার্, ধার্-ও তাই। এককথায় মাত্রাবৃত্তে যুগ্মধ্বনি বিকল্পে একমাত্রিক হয় না—সর্বত্রই দ্বিমাত্রিক থাকে।

স্বরবৃত্তে কালে-ভদ্রে যুগ্মধ্বনি একমাত্রিক হ'লেও সাড়ে পনের আনা ক্ষেত্রে সে একমাত্রিকই হ'য়ে থাকে। কারণ এ ছন্দে যুগ্মধ্বনিকে বেশি দ্বিমাত্রিক মর্যাদা দিলে তার প্রকৃতিই বদলে যায়, মনে সে আর স্বরবৃত্ত থাকে না, মাত্রাবৃত্ত হ'য়ে পড়ে। কিন্তু যাগ্মাত্রিক অক্ষরবৃত্ত-উদ্ভূত যাগ্মাত্রিক মাত্রাবৃত্ত প্রায় আশি বছর আগে চালু হ'লেও প্রতিপর্বে ছয়টি ক'রে একমাত্রিক স্বর দিয়ে ষট্‌স্বরপর্বিক যাগ্মাত্রিক স্বরবৃত্ত দ্বিজেন্দ্রলালের আগে কেউই বাঁধেন নি। তিনিই সর্বপ্রথম অক্ষরবৃত্ত বা মাত্রাবৃত্তের এই যাগ্মাত্রিক পর্বভাগ বজায় রেখে প্রতি স্বরকে (syllable) সর্বত্রই একমাত্রিক ধ'রে এই ছন্দটি সৃষ্টি করেন ও আলেখ্যে এই চালে তিনটি কবিতা লেখেন : নর্তকী, ভক্ত ও রাজা। এখানে 'ভক্ত' কবিতাটি থেকে একটি শ্লোকের দৃষ্টান্ত দিলেই যথেষ্ট হবে :

তু–মি–ক–রো–নাই–কো | বক্–তৃ–তা, কি–স–ভায় |
প–ড়ো–নাই–কো–কো–নো | প্র—বন্–ধ—

এখানে নাই, বক্, ভায়, বন্ অর্থাৎ প্রতি যুগ্মধ্বনিই একমাত্রিক।

কিংবা তাঁর 'রাজা' কবিতায় :

উ–ঠে–দাঁ–ড়া–দে–খি | মা–ন্থ–ষ্–য–দি–তো–রা |
এ–দের্–সাম্–নে–কে–ন | মা–থা–মু–য়ে–যা–বি ?

এখানে ন্থষ্, সাম্ একমাত্রিক।

এ-কবিতাগুলিকে ষট্‌স্বরপর্বিক ওরফে ষাণ্মাত্রিক স্বরবৃত্ত বলতেই হবে যদি এর মাত্রাবৃত্ত প্রতিরূপকে আমরা ষাণ্মাত্রিক মাত্রাবৃত্ত ব'লে গণ্য করি ( ইংরাজিতে বলে না : **What is sauce for the gander is sauce for the goose ?** ) যথা :

তুমি করো নি কো | বক্তৃতা কভু | পড়ো নি সভায় | প্রবন্ধ

এটি অক্ষরবৃত্ত নয়—মাত্রাবৃত্ত।

আচ্ছা, এবার এর অক্ষরবৃত্ত প্রতিরূপেরও ষাণ্মাত্রিকতা চাখা যাক্ না :

তুমি করো নাই | বক্তৃতা সভায় | লেখ নাই কোনো | প্রবন্ধ

সুতরাং বলতেই হবে :

তুমি করো নাই কো | বক্তৃতা কি সভায় |
লেখ – নাই—কো – কোনো—প্রবন্ধ

এটি নিখুঁৎ ষট্‌স্বরপর্বিক স্বরবৃত্তই বটে কারণ মাত্রাবৃত্ত বা অক্ষরবৃত্তের রীতিতে একে পড়া যায় না।

দুঃখের বিষয়, এই বলিষ্ঠ তথা মনোজ্ঞ ছন্দে তাঁর পরে আর কোনো কবিই কবিতা লেখেন নি—স্বরবৃত্তে। কেবল আমার অনুরোধে নিশিকান্ত একটি সুন্দর কবিতা লেখেন যেটি আমার 'ছান্দসিকী'তে ১৭২ পৃষ্ঠায় ছাপা হয়েছে :

মা – তো – মা—রি – কা – ছে | আ – মার্ – আ – কুল – হৃদয় |
ক – রে – যে – প্রার্ – থ – না | অ – নু – ক্ষ – ণ

আমি এ-ছন্দে একটি কবিতার নমুনা দিয়েছি ছান্দসিকী-তে ১৭০ পৃষ্ঠায় :

তৃষ্ – ণার্ – এ – পা – রা – বার | হে – রু – পা – ময় – তো – মার্ |
ক – রু – ণায় – অ – চি – রে | ত – রি – ব
জা – নি – হে – অ – চিন্ – ত্য | তো – মার্ – ঐ – অ – নিন্ – দ্য |
নী – লা – কাশ্ – জী – ব – নে | ব – রি – ব ইত্যাদি

অবশ্য নতুন ছন্দ সৃষ্টি না করলে যে বড় কবি হওয়া যায় না এমন কথা কেউ বলবে না। কিন্তু এ কথা বোধহয় অকুতোভয়েই বলা চলে যে বাণীর কোনো বিশেষ বর—অর্থাৎ প্রত্যক্ষ প্রেরণা—না পেলে কোনো কবিই নতুন নতুন সুললিত ছন্দ বা ছন্দোবন্ধের প্রবর্তন করতে পারেন না। তাছাড়া কবিও মানুষ, এবং মানুষ মাত্রেই—পারুক বা না পারুক—নব নব আবিষ্কারের স্বপ্ন দেখে ( কলম্বসের মতন সবাই হয়ত নব মহাদেশের দুরাভিসারী হ'তে পারে না, কিন্তু মনে মনে কলম্বস নয় কোন্ কাপুরুষ ? ) সুতরাং নব ছন্দ আবিষ্কারের অভীপ্সাকে যদি কাব্যজগতে একটি বরণীয় অভীপ্সা বলি তাহ'লে সেটা অত্যুক্তি হ'তে পারে না। হাতে যা পেয়েছি তাকে খাটিয়ে বাড়ানো তাতেও প্রতিভা চাই বৈ কি। কিন্তু নতুন নতুন খনি খুঁড়ে নব রত্ন আহরণ করবার উদ্যমে সিদ্ধিলাভ করতে হ'লেও প্রতিভা চাই। সুইনবর্ন টেনিসন প্রমুখ নানা কবির প্রতিভা চলতি accentual ছন্দ ছেড়ে গ্রীক লাটিন quantitative metre নিয়ে নানা পরীক্ষা ক'রে কয়েকটি নবছন্দে কৃতিত্ব দেখিয়ে ইংরাজি ভাষার কাব্যসম্পদ বাড়িয়েছেন এ কথা সবাই মানবেন। এই সত্যটির চমৎকার দিশা দিতে গিয়ে রবীন্দ্রনাথ আষাঢ়ে-র উচ্ছ্বসিত প্রশস্তিতে ঠিকই বলেছেন: "প্রতিভার প্রথম উদ্দাম চেষ্টা আরম্ভেই একটা নূতন পথের দিকে ধাবিত হয়, তাহার পর পরিণতি-সহকারে পুরাতন বন্ধনের মধ্যে ধরা দিয়া আপন মর্মগত নূতনত্বকে বহিঃস্থিত পুরাতনের উপর দ্বিগুণতর উজ্জ্বল আকারে পরিস্ফুট করিয়া তুলে। 'আষাঢ়ে'-র গ্রন্থকর্তাও যে কতকগুলি কবিতা লিখিয়াছেন সকলের মধ্যেই তাঁহার প্রতিভার স্বকীয়ত্ব প্রকাশ পাইতেছে, কিন্তু যে-কবিতাগুলি তিনি পুরাতন ছাঁচের মধ্যে ঢালিয়াছেন, তাহাদের মধ্যে নূতনত্বের উজ্জ্বলতা ও পুরাতনের স্থায়িত্ব উভয়ই একত্র সম্মিলিত হইয়াছে।"

প্রতি বড় কবি হাতে-পাওয়া ছন্দের মূলধনকে নিজের প্রতিভার দীপ্ত রাজ্যে খাটিয়ে নব আনন্দের সুদ আদায় ক'রে কাব্যসম্পদের শ্রীবৃদ্ধি করেন ব'লেই তাঁর এত আদর রসিক সমাজে। শেক্সপীয়র ও মিলটন অমিত্রাক্ষর ছন্দের পুরাতন ছাঁচের মধ্যে অভিনব দীপ্তির আমদানি করেছিলেন, এ জন্যে কোন্ কাব্য বা ছন্দরসিক না তাঁদের বরণ করেন নবপথের পথিকৃৎ ব'লে ?

রবীন্দ্রনাথের আগেও স্বরবৃত্ত ছন্দ ছিল, কিন্তু অজস্র গানে ও কবিতায় তিনি এ-ছন্দকে যে-ভাবে সমৃদ্ধ ক'রে তুলেছেন তাঁর ষষ্টিবৎসরব্যাপী প্রাত্যহিক সাহিত্যসাধনায় তার জন্যে তাঁকে শ্রদ্ধা ও কৃতজ্ঞতার বরণমালা না দেবে কে? তেমনি নানা চলতি ছন্দের প্রাচীন ধমনীতে নবীন ওজস্-এর নবরক্ত সঞ্চারিত করবার প্রতিভাকে দ্বিজেন্দ্রলালের ছন্দপ্রতিভার একটি অন্যতম নিদর্শন ব'লে গণ্য করতেই হবে। উদাহরণতঃ 'নববধূ' কবিতাটিতে পঞ্চমাত্রিক ছন্দে তিনি সব প্রথম প্রবহমানতার প্রবর্তন করেন। 'মন্দ্র'-এর আরো নানা কবিতায়ই তিনি প্রবহমানতা এনেছেন যথা হিমালয়, বাইরণ, স্বপ্নভঙ্গ ইত্যাদি। উদ্ধৃতি দিয়ে এ আলোচনার বহর বাড়াবার দরকার দেখি না, কারণ যিনিই খোলামন নিয়ে দ্বিজেন্দ্রলালের নানা ছন্দের পর্যালোচনা করবেন তাঁরই অন্তঃশ্রুতিতে ধরা পড়বেই অকুতোভয় ছন্দবিহারে তাঁর বলিষ্ঠ পদক্ষেপ—নানা বন্ধুরতার উপর দিয়ে যেতেও যার তাল কাটে নি। শ্রীপ্রমথনাথ বিশী লিখেছেন: "আসল কথা এই যে 'মন্দ্র' কাব্য পাঠে বুঝিতে পারা যায় যে, কবি আর জীবনাম্বুধির উপরিতলে থাকিয়াই সন্তুষ্ট নন, তলাইয়া দেখিবার একটা ঝোঁক তাঁহাকে পাইয়া বসিয়াছে। ইহাই ম্যাথু আর্নল্ড-বর্ণিত 'হাই-সীরিয়সনেস্।"*

ঠিক কথা। কেবল ঐ সঙ্গে আমরা আরো একটু জুড়ে দিতে চাই: যে, দ্বিজেন্দ্রলাল ছন্দসিন্ধুর ডুবুরি হ'য়েও নব নব রত্ন আহরণ করতে চেয়েছিলেন এবং কয়েকটি স্থলে আপ্তকামও হয়েছিলেন, যথা, তাঁর ত্রিস্বরপর্বিক বা ষট্‌স্বর-পর্বিক স্বরবৃত্ত—যেমন সত্যেন্দ্রনাথ আবিষ্কার করেছিলেন স্বরমাত্রিক বর্গীয় নানা নব ছন্দ ইংরাজি ও সংস্কৃত ছন্দের পথ বেয়ে।

কিন্তু শুধু নব নব ছন্দই নয়—নব ছন্দোবন্ধেও কবির প্রতিভা নিজেকে জানান দিতে চায়। রবীন্দ্রনাথের বিপুল কাব্যসাহিত্যের নানা নব ছন্দোবন্ধের দৃষ্টান্ত দিতে যাওয়া বাহুল্য, তার প্রয়োজনও নেই, কারণ—প্রবোধচন্দ্র এ নিয়ে বিশদ আলোচনা ক'রে আমাদের কৃতজ্ঞতাভাজন হয়েছেন। তাই আমি এখানে শুধু দ্বিজেন্দ্রলালের নব ছন্দোবন্ধের কথাই বলব।

অনেকদিন আগে একদিন জোড়াসাঁকোর সুরসিক দিনেন্দ্রনাথ ঠাকুরের

* শ্রীরথীন্দ্রনাথ রায় প্রণীত 'দ্বিজেন্দ্রলাল: কবি ও নাট্যকার' (১৩০ পৃষ্ঠা)।

সঙ্গে পিতৃদেবের কাব্য সুর ও ছন্দপ্রতিভা সম্বন্ধে আলোচনা হয়। সে-আলোচনার অনুলিপি যে আমি লিখে রাখি নি আজও এজন্যে পরিতাপ হয়। তবে ভাগ্যবশে দিনেন্দ্রনাথের একটি উক্তি—বিশেষ ক'রে একটি উদাহরণ—আমার স্পষ্ট মনে আছে। তিনি আমাকে বলেন: "তুমি জানো না দিলীপ, একসময়ে আমি দ্বিজুবাবুর নানা হাসির গান গেয়ে কত আসর জমিয়েছি। আজো মনে পড়ে তাঁর বর্ষা গানটি।" ব'লেই দিনুদার যে কী প্রাণখোলা হাসি! "উঃ কী কাণ্ড দিলীপ! একেবারে ছাঁকা মিয়া মল্লার" —ব'লেই দিনুদা গুন্ গুন্ ক'রে গাইলেন হাতে তেওরার তাল দিয়ে। পরে বললেন: "লক্ষ্য করেছ কি এ গানটির ছন্দের বাঁধুনি! তিনি সপ্তমাত্রিকের সঙ্গে কী ভাবে চতুর্মাত্রিক চাল মিশিয়েছেন?" ব'লেই দেখালেন কোথায় কোথায় সপ্তমাত্রিক তেওরা, কোথায় কোথায় চতুর্মাত্রিক কার্ফা:

বৃষ্টি পড়িতেছে | টুপ টাপ |
বাতাসে পাতা ঝরে | ঝুপ ঝাপ |
প্রবল ঝড় বহে | আম কাঁটাল সব
পড়িছে চারিদিকে | ধুপ ধাপ

বজ্র কড় কড় | হাঁকে
গিন্নী শুয়ে বৌ | মাকে
"কাপড় তোল, বড়ি | তোল্" ঘন হাঁকে
অম্‌নি ছাদের উপর | দুপ দাপ!

আকাশ ঘেরিয়াছে | মেঘে
জোলো হাওয়া বহে | বেগে
ছেলেরা বেরতে না | পেয়ে রেগে
ঘরের ভিতরে করে | হুপ হাপ

ছুটিল "একি হ'ল" | ভাবি'
ঊর্ধ্ব লাঙ্গুল | গাভী,
এ সময়ে | মুড়ি দিয়ে | রেকাবি রেকাবি
ফুলুরি খেতে হয় | কুপ কাপ |

বৃষ্টি নামিল | তোড়ে ;
রাঙা কর্দমে | পোরে ;
ছত্র মস্তকে | রাস্তার মোড়ে
পিছলে পড়ে সব | চুপ চাপ

ভিজেছে নিঃঝুম | শাখী,
শালিক ফিঙে টিয়া | পাখী,
আমি কী করি ভেবে ! না পেয়ে এ | কাকী—
ঘরেতে ব'সে আছি | চুপ চাপ।

"বর্ষার বিরহিণী রূপ, উদাস রূপ, মেদুর রূপ কত কবিই না দেখিয়েছেন আবহমানকাল"—বলেছিলেন দিনেন্দ্রনাথ—"কিন্তু এই গানের দ্বিবিধ ছন্দে অভিনব মিলে ও ছন্দের নয়া চালে তার নানা হাস্যকর গুরুচণ্ডালী রূপ কেউ দেখিয়েছে ব'লে জানি না দিলীপ ! তাঁর অনেক গুণই ছিল, কিন্তু আমি তাঁর ভক্ত হয়েছিলাম প্রধানতঃ এই জন্যে যে, তিনি ছিলেন একজন প্রথম শ্রেণীর রসিক—কাব্যে ছন্দে মিলে।" দিনেন্দ্রনাথ এ-গানটির মধ্যে এমন একটি অপূর্বতার ইঙ্গিত করেছিলেন যে আমি চমকে উঠি। তাই তাঁর কথাগুলি ভুলতে পারি নি—বিশেষ ক'রে তাঁর এই উক্তিটি যে এ-গানটির মূল কৃতিত্ব তিনটি : প্রথম—ছবি আঁকায়, দ্বিতীয়—চমকপ্রদ মিলের প্রাচুর্যে, তৃতীয়—সাত ও চারের কদম মিশিয়ে এক নব ছন্দোবন্ধ গ'ড়ে তোলা—গানে যা চমৎকার শোনায়। কিন্তু হারানো খেই ধরি, বলি তাঁর ছন্দে নবসৃষ্টির কথা।

আমার 'স্মৃতিচারণ'-এ আমি দুঃখ করেছি দ্বিজেন্দ্রলাল তাঁর অসামান্য প্রতিভার প্রতি সুবিচার করেন নি—শেষ জীবনে কবিতা লেখা প্রায় ছেড়ে দিয়ে। হয়েছিল কি, নাট্যরচনায় তিনি অত্যধিক উদ্দীপ্ত হয়েছিলেন ও আপিসে হাড়ভাঙা খেটে রক্তের চাপে কষ্ট পাওয়ার দরুনই নাটক লেখবার পরে আর প্রেরণা পেতেন না কবিতা লিখবার। কিন্তু তবু ১৩১৪ সালে তিনি তাঁর উনশেষ কাব্যগ্রন্থ 'আলেখ্যে' শুধু যে অনেকগুলি মনোজ্ঞ কাব্যচিত্র এঁকে বাংলা কাব্যকে সমৃদ্ধতর ক'রে রেখে গেছেন তাই নয়, বাংলা চলতি স্বরবৃত্ত ছন্দের এক নবরূপ দিয়েছেন যার আশ্চর্য শক্তি ও

সম্ভাবনা সম্বন্ধে এক প্রবোধচন্দ্র সেন ছাড়া আর কেউ কাব্য ও ছন্দরসিকের দৃষ্টি আকর্ষণ করেন নি। এ বিষয়ে শ্রীপ্রবোধচন্দ্র সেন মহাশয়ের সুচিন্তিত ও চিন্তোদ্দীপক সমালোচনা থেকে একটু উদ্ধৃত করি। ১৩৪০ সালে উদয়নে তিনি দ্বিজেন্দ্রলালের স্বরবৃত্ত ছন্দ সম্বন্ধে একটি প্রবন্ধে লেখেন :

"দ্বিজেন্দ্রলালের 'আলেখ্য' এবং অন্যান্য কাব্যেরও ছন্দ বিশ্লেষণ করলে দেখা যাবে, তিনি অনেক স্থলেই আমরা যাকে স্বরবৃত্ত বলি ঠিক সেই ছন্দই রচনা করতে চান নি। তিনি চেয়েছিলেন প্রচলিত অক্ষরবৃত্ত ছন্দকেই একটি Syllabic রূপ দিতে। আমার মনে হয়, এই তথ্যটি ভালো ক'রে উপলব্ধি না করলে তাঁর 'আলেখ্য' গ্রন্থের ছন্দের আসল রূপটিই ধরা পড়বে না। যাহোক, এই জন্যেই দেখতে পাই তাঁর এই Syllabic ছন্দে আমাদের পরিচিত স্বরবৃত্ত ছন্দের যতি-স্থাপন ও পর্ব-সমাবেশ-বিধি রক্ষিত হয় নি। এমন কি, তাঁর এই Syllabic ছন্দে স্বরবৃত্ত ছন্দের সুপরিচিত তাল এবং সুরটিও ধরা পড়ে না। তার হেতু এই যে, তিনি লোক-সাহিত্যের অর্থাৎ গ্রাম্য ছড়া প্রভৃতির স্বরবৃত্ত তালটিকেই অভিজাত-সাহিত্যে স্থান দিতে চান নি। তিনি কাব্যসাহিত্যে প্রচলিত অক্ষরবৃত্ত ছন্দেরই Syllabic রূপ দিতে চেয়েছিলেন। সেই জন্যেই তাঁর এই অভিনব Syllabic ছন্দে অক্ষরবৃত্ত ছন্দেরই যতি-স্থাপন ও পর্ব-সমাবেশ-বিধি দেখা যায় এবং এই Syllabic ছন্দেও অক্ষরবৃত্ত ছন্দেরই সুর তাল ও ধ্বনি-গাম্ভীর্য ফুটে উঠেছে।...তাঁর এই অভিনব ছন্দে স্বরবৃত্ত অক্ষরবৃত্ত ছন্দের ধ্বনি-বৈশিষ্ট্যের সমাবেশ ঘটেছে! তাই তাতে অক্ষরবৃত্ত ছন্দের শ্লথ-বিন্যস্ত অলস শৈথিল্য নেই...অথচ তাতে স্বরবৃত্ত ছন্দের নৃত্য-পরায়ণতাও নেই; কারণ তাতে স্বরবৃত্ত ছন্দের ঘন ঘন যতি-স্থাপনের প্রথাকে বর্জন ক'রে বহুস্থলেই যুক্তপর্বের ব্যবহার করা হয়েছে। এভাবে দ্বিজেন্দ্রলালের এই অভিনব Syllabic ছন্দে স্বরবৃত্তের চটুলতা ও অক্ষরবৃত্তের অলস একটানা সুর বর্জিত হ'য়ে একটি অভিনব পৌরুষ-শক্তি জেগে উঠেছে, যার সন্ধান আমরা পাই ইংরেজি iambic ছন্দের কবিতায়। আর, দ্বিজেন্দ্রলালের এই Syllabic ছন্দেই প্রবহমানতা অর্থাৎ enjambment আনা সম্ভবপর ইংরেজির মতো। আমাদের পরিচিত স্বরবৃত্তে enjambment আনা সম্ভবপর ব'লে মনে হয় না।"

আমি আমার 'ছান্দসিকী'-তে এ সম্বন্ধে যা যা লিখেছি তার সবটুকু পুনরুক্ত করার প্রয়োজন নেই, শুধু তার চুম্বকটুকু এখানে পেশ করি।

দ্বিজেন্দ্রলাল তাঁর 'আলেখ্য' গ্রন্থের স্বরাক্ষরিক ছন্দে স্বরবৃত্তের মৌখিক হসন্তমধ্য ক্রিয়াপদ এনেও অক্ষরবৃত্তের গভীর ছন্দস্পন্দের (rhythm) সম্ভ্রমহানি করেন নি। দু একটা উদাহরণ দেই। তাঁর 'বিধবা' কবিতায় ( আলেখ্য—দশম চিত্র ):

পরে একদিন | মনে পড়ে | শুভ কোলা | হল স্বরে
শুভ বাদ্যে | শুভ শঙ্খ | রবে
দীপোজ্জ্বল | গৃহাঙ্গনে | শুভ লগ্নে | শুভক্ষণে
সুসজ্জিত | শুভ মহোৎ | সবে
আপন জনে | ক'রে পর | গেলে তুমি | পরের ঘর
করতে পেলে | পরের জন্যে | আপন
বুঝলে পতি | কারে বলে, | বাসলে ভালো | ধরাতলে
করলে দুটি | মধুর বর্ষ | যাপন।

এখানে লক্ষণীয়—প্রথম পংক্তিতে শুধু প্রথম পর্বটি স্বরবৃত্ত—দ্বিতীয় তৃতীয় অযুগ্মধ্বনি সম্বল ব'লে বিকল্পে অক্ষরবৃত্ত; চতুর্থ—নিছক অক্ষরবৃত্ত। দ্বিতীয় পংক্তিতে স্বরবৃত্তও বলা চলে অক্ষরবৃত্তও বলা চলে, কেননা এখানে শব্দান্তর্বর্তী যুগ্মধ্বনি অনুপস্থিত, শব্দমধ্যবর্তী যুগ্মধ্বনি তো এ দুই ছন্দেই একমাত্রিক। তৃতীয় পংক্তিতে দীপোজ্জ্বল-কে চার মাত্রা ধরা হয়েছে, অক্ষরবৃত্তের গম্ভীর ভঙ্গিতে দী ও পো এক এক মাত্রা ও জ্জ্বল্ দু-মাত্রা ধ'রে। তার পরের চারটি পর্ব পর পর স্বরবৃত্তে পড়া গেলেও বিকল্পে অক্ষরবৃত্তেও পড়া যায় শুধু শুভ মহোৎ এই পর্বটিকে স্বরবৃত্ত বলা যায়। পঞ্চম পংক্তিতে "আপন জনে"—বিশুদ্ধ স্বরবৃত্ত, কিন্তু তারপরেই "ক'রে পর"—অক্ষরবৃত্ত, "গেলে তুমি" উভধর্মী—কিন্তু তার পরে "পরের ঘর"—অক্ষরবৃত্ত পর্ব। এর পরের—শেষ তিনটি লাইনকেই কেবল বিশুদ্ধ স্বরবৃত্তের পর্যায়ে ফেলা যায়।

এখানে মাত্র আর একটি দৃষ্টান্ত দিয়েই থামব। আলেখ্য-এ 'ঘুমন্ত শিশু' কবিতাটিতে দ্বিজেন্দ্রলাল প্রথমেই লিখেছেন:

হেমন্তে নিস্তব্ধ স্নিগ্ধ শান্ত দুপুর বেলা

এটি স্বরবৃত্ত ছন্দে পড়া যায় কিন্তু শুধু "দুপুরবেলা"-র স্থলে দ্বিপ্রহরে লিখলে একে সকলেই একবাক্যে বিশুদ্ধ অক্ষরবৃত্ত পয়ারের চতুর্দশমাত্রিক পংক্তি ব'লে সনাক্ত করত।

দ্বিজেন্দ্রলাল এইভাবে তাঁর আলেখ্য-গ্রন্থের প্রায় সব কবিতায়ই অক্ষর-পন্তের কল্লোল এনেছেন স্বরবৃত্তের সঙ্গে অক্ষরবৃত্ত পর্ব মিশিয়ে খানিকটা ইংরাজি কাব্যের modulation-এর ঢঙে—যেখানে (সবাই জানেন) anapaest-পর্বের সঙ্গে iambic কাঁধ মেলাতে পারে, যথা Swinburne-এর:

Before | the begin | ing of years
There came | to the mak | ing of man

এখানে প্রতি চরণের প্রথম পর্বে iambic এসে বসেছে anapaest-এর স্কন্ধে। কিম্বা dactyl ছন্দে trochee-র পর্ব, যথা শ্রীঅরবিন্দের

Winged with | dangerous | deity
Ran in- | satiate | conquering

এখানে প্রতি চরণের প্রথম পর্ব trochee, পরের দুটি dactyl. কিম্বা A.E.-র বিখ্যাত *Carrowmere* কবিতার একটি trochee :

There are | glim-mer-ing | feet of | sunshine |
that are | dancing | by him | there

এখানে দ্বিতীয় পর্বটি dactyl. তেম্‌নি dactyl-এ spondee-র পর্ব প্রায়ই থাকে—উদাহরণ অনাবশ্যক।

দ্বিজেন্দ্রলাল যৌবনে তাঁর *Lyrics of Ind*-এ নিখুঁৎ ইংরাজি ছন্দে অনেকগুলি কবিতা লিখেছিলেন ও ইংরাজি কাব্যছন্দের অন্ধিসন্ধি জানতেন ব'লেই হয়ত এ-ধরনের modulation-এ তিনি এত সহজে রসসৃষ্টি করতে পেরেছিলেন। কিন্তু তাঁর ছন্দপ্রতিভার বিকশিত রূপই আমাদের আলোচ্য—বিকাশের ইতিহাস নয়—তাই ছন্দে তাঁর কীর্তির কথাই বলি।

আলেখ্য বা ত্রিবেণীর নানা স্বরাক্ষরিক ছন্দ একটু কান পেতে শুনলেই

আর সংশয়ের অবকাশ থাকে না যে, তাঁর এ-ছন্দটি স্বরবৃত্ত ও অক্ষরবৃত্তের সমাহার। এবং বিশেষ ক'রে তাঁর এই কীর্তিটি লক্ষণীয় যে তাঁর এ-ছন্দে হসন্তমধ্য ক্রিয়াপদে মৌখিক অন্তরঙ্গতার রস মিললেও সব জড়িয়ে যে-রসটি পাই সেটি প্রধানত অক্ষরবৃত্তেরই বটে।

এ-সত্যটির প্রকৃষ্ট প্রমাণ মেলে সত্যযুগ নামে কবিতাটিতে। এটির কয়েক পংক্তি উদ্ধৃত করি :

আমি দেখছি যেন দূরে, দূরত্বে অস্পষ্ট একটা আলোকিত স্থান ;—
যেখানে সৌন্দর্য উৎস উঠছে, ও ঝঙ্কৃত হচ্ছে অবিশ্রান্ত গান।
গড়ছি মনে মনে একটি উজ্জ্বল সুন্দর ভবিষ্যতে ব'সে আমরা কবি ;
( যেমন মাতা মনে মনে গর্ভস্থ সন্তানের একটি গড়ে মুখচ্ছবি— )
সেখানে এই পৃথিবীর এ দুঃখজ্বালা বিষাদ বিরাগ রবে না এ ভাবে ;
যেখানে এই বর্তমানের অভাব, ত্রুটি, অপূর্ণতা, পূর্ণ হয়ে যাবে ;
বন্ধুর হবে মসৃণ ; ও ঢেকে যাবে গিরিগুহা আলোকিত হ্রদে ;
কর্কশ যাহা—হবে মধুর ; শূন্য হবে পরিপূর্ণ সৌন্দর্য-সম্পদে ;
যেখানে অদৃশ্য হবে দৃশ্যমান ; অশ্রুত যাহা—হবে পরিশ্রুত ;
যেখানে অব্যক্ত হবে ব্যক্ত ; ও অননুভূত হবে অনুভূত ;
চিন্তা হবে বর্ণময়ী ; বৃত্তি হবে মূর্তিময়ী, লীলাময়ী এত ;
অবোধ্য যা বোধ্য হবে ; জটিল যাহা সহজ হবে ; দুঃখ হবে দূর ;
পরার্থেই ইচ্ছা হবে ; ইচ্ছা হবে ফলবতী ; কার্য সুমধুর ;
আলোকে সঙ্গীতে পূর্ণ, আনন্দে উল্লাসে মুগ্ধ, বিজ্ঞানে মহৎ,
স্বার্থত্যাগে স্বর্গীয়, সে গগনে গগনে ব্যাপ্ত—মহাভবিষ্যৎ।

এই অপূর্ব উদাত্ত কবিতাটি পড়তে পড়তে কানে বেজে ওঠে মৃদঙ্গ-ঝংকারিত ধ্রুপদী কল্লোল—যে-কল্লোল স্বরবৃত্ত ছন্দে মন্দ্রিত হবার কথা দ্বিজেন্দ্রলালের আগে কেউ ভাবতেও পারে নি। তাই আমার মনে হয় যে এ কবিতাটির ছন্দমহিমার সম্বন্ধে প্রবোধচন্দ্রের এ-উচ্ছ্বসিত প্রশস্তিতে প্রতি নিরপেক্ষ কাব্যরসিকই সায় দেবেন যে :

"পড়বার ভঙ্গি একবার আয়ত্ত হয়ে গেলে পাঠক সহজেই অনুভব

করবেন—কী স্বাভাবিক এই ছন্দ এবং এর শক্তি ও গাম্ভীর্য কত! বোধকরি লৌকিক ছন্দের চরম শক্তি ও গাম্ভীর্য প্রকাশ পেয়েছে এই কবিতাটিতে আর কারো রচনায় লৌকিক ছন্দের শক্তি এর চেয়ে বেশী প্রকাশ পেয়েছে ব'লে জানি না।"*

দ্বিজেন্দ্রলালের কবিপ্রতিভা এ নিবন্ধের আলোচ্য নয়। তবু ছন্দ ও কাব্যের সম্বন্ধ এমনই অঙ্গাঙ্গী যে এ-প্রসঙ্গে তাঁর কাব্য সম্বন্ধেও দু-একটি কথা বলা অপ্রাসঙ্গিক হবে না—আরো এইজন্যে যে হাল আমলে কাব্যে ছন্দে সুরে ও গানে দ্বিজেন্দ্রলালের অপ্রতিবাদ্য দান সম্বন্ধে বাংলার কাব্যগীতসুররসিকরা যেন নতুন ক'রে সজাগ হয়ে উঠেছেন।

ইংরাজিতে প্রথম শ্রেণীর কবিকে প্রায়ই বলা হয় major poet (এর বাংলা অনুবাদ 'মুখ্য কবি' শ্রুতিকটু ব'লে আমরা বলব 'প্রধান কবি')। যে-কোনো দেশেই প্রধান কবি যে অতি বিরল একথা বলাই বাহুল্য। ইংলণ্ডে শেক্সপীয়র, মিলটন, ওয়ার্ডস্‌ওয়র্থ, শেলি, ব্লেক, কীটস, টেনিসন, য়েটস ও এ. ই. ছাড়া বাকি সবাই শুধু সুকবি—minor poets, যথা ব্রাউনিং, রসেটি, কোলরিজ, লংফেলো, ল্যাণ্ডর, মূর, ড্রাইডেন, পোপ, চেস্টারটন প্রভৃতি। বাংলাদেশের দুর্ভাগ্য যে আমাদের দুটি প্রধান কবি দ্বিজেন্দ্রলাল ও সত্যেন্দ্রনাথকে অকালে কাল আমাদের কাছ থেকে ছিনিয়ে নিয়ে যায়। দ্বিজেন্দ্রলালের ডাক আসে পঞ্চাশ না পেরুতেই, সত্যেন্দ্রনাথের বোধকরি চল্লিশেরও আগে। এঁরা যদি আর দশ বৎসরও বাঁচতেন তবে বাংলা কাব্য ছন্দে ভাবে গানে আরো কতই না সমৃদ্ধ হ'ত! কিন্তু সবচেয়ে দুঃখ হয় ভাবতে যে আমাদের আধুনিক সাহিত্যে—যেখানে প্রধান কবি মাত্র চারজন—সেখানে কিনা দু দুটি প্রধান কবিরই অকালমৃত্যু হ'ল! আমাদের বাংলা কাব্যের মঞ্জরণ প্রথমে বৈষ্ণব পদাবলীতে হ'লেও আধুনিক বাংলা কাব্য সংস্কৃতির উপবীতের বরে দ্বিজত্ব লাভ করেছে প্রথম মধুসূদনের হাতে একথা অকুণ্ঠে বলা চলে। বাংলা কাব্যের রেনেসাঁস-এর প্রথম পথিকৃৎ তিনিই যেমন গদ্যের ক্ষেত্রে—বঙ্কিমচন্দ্র। চিন্তাশীল ভাবুক ও কাব্যরসিক সকলে প্রায় একবাক্যেই তাঁকে বাংলার প্রধান কবিদের পাংক্তেয় করেছেন। তাঁর পরে

* উদয়ন, আশ্বিন ১৩৪০

( রবীন্দ্রনাথের যুগে ) বোধহয় তিনজনের বেশি প্রধান কবি ব'লে গণ্য হবেন না কালের দরবারে: রবীন্দ্রনাথ, দ্বিজেন্দ্রলাল ও সত্যেন্দ্রনাথ। এঁদের মধ্যে সত্যেন্দ্রনাথ কনিষ্ঠ হ'লেও ছন্দে তথা কাব্যে তিনি যে বাংলার বরিষ্ঠ কবিদের অন্যতম—এ কথা সবাই স্বীকার করবেন। আমাদের দুঃখ এই যে রবীন্দ্রনাথ ও মধুসূদনকে বাংলার কাব্যরসিকেরা প্রধান কবির মর্যাদা দিলেও দ্বিজেন্দ্রলাল ও সত্যেন্দ্রনাথ আজো সে-মর্যাদা পান নি। এর একটি কারণ নির্দেশ করেছেন শ্রীসজনীকান্ত দাস বঙ্গীয় সাহিত্য পরিষদের প্রকাশিত দ্বিজেন্দ্র-কাব্য গ্রন্থাবলীর ভূমিকায়। তিনি লিখেছেন:

"বাংলাদেশে দ্বিজেন্দ্রলালের কাব্যপ্রতিভা যে যথাযথ সমাদর লাভ করে নাই তাহার প্রথম ও প্রধান কারণ রবীন্দ্রনাথ। রবীন্দ্রপ্রতিভার ভাস্বর দীপ্তিতে সকলের চক্ষু এমনই ধাঁধিয়া গিয়াছিল যে, আশেপাশের অপেক্ষাকৃত স্নিগ্ধদীপ্তি জ্যোতিষ্কেরা সাধারণের দৃষ্টি এড়াইয়া গিয়াছেন। দ্বিজেন্দ্রলাল এই দলের প্রধান ছিলেন।" লিখে শেষে তিনি লিখেছেন: "আমাদের বিশ্বাস, তাঁহার রচনা পঠিত হইলেই তিনি যথার্থ মর্যাদা লাভ করিবেন··· তাঁহার বিপুল সাহিত্যকীর্তির নিদর্শনগুলিই তাঁহাকে চিরজীবী করিয়া রাখিবে।"

সেই উদ্দেশ্যেই দ্বিজেন্দ্রলালের শ্রেষ্ঠ কাব্য ও গানের সঞ্চয়ন প্রকাশ করা হ'ল। আশা করি, সহৃদয় কাব্যরসিকেরা তাঁর কবিতা ও অপরূপ বহুবিচিত্র গান থেকে গভীর আনন্দ পাবেন। এ-সম্পর্কে শুধু রবীন্দ্রনাথের একটি কথা যেন মনে রাখি—যে কথা তিনি বারবারই বলতেন যে, সাহিত্যের শ্রেষ্ঠ বিকাশ কাব্যে ও কাব্যের শ্রেষ্ঠ বিকাশ গানে। আমাদের মনে হয় একথা বাংলাদেশের মাটির সম্বন্ধে সবচেয়ে বেশি খাটে—যেখানে গানের ফসল চিরদিনই হ'য়ে এসেছে অফুরন্ত—বহুবিচিত্র ও ভাবগম্ভীর। এক কথায়, বাংলাদেশ গানের দেশ—আর আধুনিক যুগে আমাদের দেশের রসের জমিতে গানের আবাদ ক'রে সোনার ফসল ফলিয়েছেন যাঁরা তাঁদের মধ্যে একজন প্রধান স্রষ্টা দ্বিজেন্দ্রলাল। যদি তিনি আর কিছু না লিখে শুধু গানই বাঁধতেন তাহ'লেও তিনি বঙ্গবাণীর আনন্দনন্দনের একজন প্রধান মালাকর নামাঙ্কিত হ'য়ে পেতেন তাঁর স্নিগ্ধ হাসির পরম প্রসাদ।



দ্বিজেন্দ্রলাল রায়

# দ্বিজেন্দ্রলাল

## পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায়

মুনি-ঋষির পরশ-উজল এ-দেশ যখন ঘুমের ঘোরে
লুপ্ত-চেতন—রাত্রিশেষের ভয়ালতম সেই প্রহরে
মন্ত্র-গভীর কণ্ঠে তুমি আত্মভোলা গানে গানে
সুপ্তি ভেঙে দিলে জাতির।—জাগরণের সে-আহ্বানে
একে একে মেলল নয়ন দেশের মানুষ ঘরে ঘরে :
হাসলে তুমি ধেয়ান-তলে—হাসল তারা পুলকভরে!
যে-নদীয়ার পথে পথে প্রেমের ঠাকুর রসের প্রসাদ
দিয়েছিলেন, সে-পথ বেয়েই চলল, রসিক, তোমার অবাধ
রসের মিছিল : দেশের হাওয়া, দেশের মাটি উঠল হেসে,
হাসল মানুষ : তুমি তাদের টেনে নিলে প্রেমাশ্লেষে!
বিস্মরণের দারুণ শাপে আত্মহারা জাতির মনে
তুমিই আবার দিলে দিশা : পুরাণ, গীতা, রামায়ণে
যাদের অতীত জীবন-গাথা অমর আজো, যাদের ঘরে
যুগে যুগে নারায়ণের জন্ম হল, তার তরে
দাসত্ব আর পদলেহন? তাদের তরে গ্লানির বিধান?
অমঙ্গলের পঙ্ক থেকে তাদের কি হায় মিলবে না ত্রাণ?
হে উদাসী, তোমার বাঁশী স্বদেশ-প্রেমের দীপক-রাগে
বাজল : নাটক, কাব্যে, গানে—মন্ত্র জেলে চললে আগে
যুগান্তরের দুর্বিসহ দীপ্তি চেয়ে, চেয়ে আজাদ :
রেখে গেলে অনাগত যুগের তরে আনন্দ-স্বাদ!
তোমার চলা-পথের পানে তাকিয়ে থাকি সবিস্ময়ে
চিরন্তনের হে বীর চারণ, হাজার পতন অভ্যুদয়ে
তোমার দেওয়া অগণিত বিভব যেন স্মরণ ক'রে
আমরা জাগি নতুন থেকে নতুনতর যুগের ভোরে!

——

# হাসির গান

দ্বিজেন্দ্রলাল সর্বপ্রথম খ্যাতি লাভ করেন হাসির গান রচনা করে—১৯০০ সালে প্রথম তাঁর কয়েকটি হাসির গান গ্রন্থাকারে প্রকাশিত হয়। এ-সম্বন্ধে তিনি একবার লিখেছিলেন যে বিলাত থেকে ফিরে তিনি ইংরাজি গান গাইতেন কিন্তু সে গান বাঙালিদের ভালো লাগত না ব'লে তিনি ইংরাজি গান ছেড়ে দিয়ে বাংলা গান বাঁধা শুরু করেন। লিখছেন: "বিবাহান্তে অনেকগুলি প্রেমের গান রচনা করিয়া 'আর্যগাথা দ্বিতীয় ভাগ' নাম দিয়া ছাপাই এবং কতকগুলি হাসির গানও রচনা করি। এই হাসির গানগুলি অবিলম্বে অনেকের প্রিয় হয় এবং কার্যোপলক্ষে কোনো নগরে যাইলেই ঐ সকল গান আমায় স্বয়ং গাহিয়া শুনাইতে হইত। সেগুলি একত্রে গ্রন্থাকারে বহুদিন পরে প্রকাশিত হয়।"

এ-থেকে সিদ্ধান্ত করা চলে তিনি হাসির গান বাঁধা শুরু করেন ১৯০০ সালেরো অনেক আগে।

এ-গানগুলি সম্বন্ধে দ্বিতীয় বক্তব্য এই যে এ-গানগুলির সুরের মধ্যে তিনি একটি নতুন সুরভঙ্গি প্রবর্তিত করেন—যাদের মধ্যে ইংরাজি গানের প্রাণশক্তি খানিকটা নব উদ্দীপনার সঞ্চার করে। তাঁর শ্রেষ্ঠ হাসির গানগুলির স্বরলিপি আমি প্রকাশ করি ত্রিশ বৎসর আগে—"হাসির গানের স্বরলিপি" নাম দিয়ে।

তাঁর সাহিত্য রচনায় হাসির গান শুরু হয় আর্যগাথার পরেই—এর পরে আষাঢ়ে, প্রায়শ্চিত্ত, বিরহ, ত্র্যহস্পর্শ প্রমুখ কয়েকটি হাস্যকৌতুকমূলক কবিতা ও প্রহসন রচিত হয়। ইতি—

দি. কু. রা.

# তানসান-বিক্রমাদিত্য-সংবাদ

হো—বিক্রমাদিত্য রাজার ছিল নব রত্ন ন' ভাই।
আর, তানসান মহা ওস্তাদ—এলেন তাঁহার সভায়।
অ—অর্থাৎ আসতেন নিশ্চয় তানসান বিক্রমাদিত্যের 'কোর্টে'—
কিন্তু, দুঃখের বিষয় তখন তানসান জন্মান নি ক মোটে।
তা ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি, মেও এঁও এঁও।

যা হোক, এলেন তানসান কলিকাতায় চোড়ে রেলের গাড়ি।
আর, 'হুগলি ব্রিজ' পার হোয়ে উঠলেন বিক্রমাদিত্যের বাড়ি।
অ—অর্থাৎ উঠতেন নিশ্চয়, কিন্তু 'রেল পুল' তখন হয় নি।
আর, বিক্রমাদিত্যের ছিল অন্য রাজধানী—উজ্জয়িনী।
তা ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি, মেও এঁও এঁও।

যা হোক, এলেন তানসান রাজার কাছে দেখাতে ওস্তাদি।
আর, নিয়ে এলেন নানা বাদ্য—'পিয়ানো' ইত্যাদি।
অ—অর্থাৎ আনতেন নিশ্চয়, কিন্তু হ'ল হঠাৎ দৃষ্টি
যে, হয় নি ক তানসানের সময় 'পিয়ানো'রও সৃষ্টি।
তা ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি, মেও এঁও এঁও।

যা হোক, তানসান গাইলেন এমন মল্লার, রাজা গেলেন ভিজে।
আর, গাইলেন এমন দীপক, তানসান জ্ব'লে উঠলেন নিজে।
অ—অর্থাৎ যেতেন রাজা ভিজে, তানসান উঠতেন জ্ব'লে।
কিন্তু, রাজার ছিল 'ওয়াটারপ্রুফ'—আর তানসান এলেন চ'লে।
তা ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি, মেও এঁও এঁও।

হ'ল, সেই দিন থেকে প্রসিদ্ধ তানসানের গীতি বাদ্য।
আর, আজও রোজ রোজ অনেক ওস্তাদ করেন তাঁহার শ্রাদ্ধ।
অর্থাৎ তাঁর গানের—শ্রাদ্ধ তাঁর ত হ'য়ে গেছে কবে ?
আর, তানসান মুসলমান, তাঁর শ্রাদ্ধ কেমন ক'রে হবে ?
তা ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি ধিন্‌তাকি, মেও এঁও এঁও।

## ইরাণ দেশের কাজী

আমরা ইরাণ দেশের কাজী।
আমরা এসেছি একটা নতুন আইন প্রচার করতে আজি।
যে, যা বলিবে সবই ইমামকুল, হউক মিথ্যা হউক ভুল,
তোমাদের হবে বলিতে তাতেই "বাহবা, বাহবা, বা জি !"
ইমাম সবাই সত্য-প্রিয়, পার্শী মিথ্যাবাদী ;
পার্শী ইমামে বিবাদ বাধিলে, পার্শীই অপরাধী।
পার্শী ঠেকিলে ইমাম গায়, মাথাটি বাঁচান হইবে দায়,
পার্শীর শির কাটিয়া লইলে, হইতে হইবে রাজি।
আমরা সবাই দেখেছি ইমাম বিচার করিয়া সূক্ষ্ম—
ইমাম সবাই বুদ্ধিমান, আর পার্শী সবাই মূর্খ।
পার্শীর তবে হইল রদ—ব্যতীত কুলি ও কেরানি পদ ;
হাকিম হকিম হইবে সবাই হোসেন হাসেন হাজি।
দাদাভাই হোক জিজিভাই হোক কারসেট্‌জি কি মেটা—
আজ থেকে তবে ঠিক হ'য়ে গেল—সবাই সমান বেটা।
তবে, যে বেটা বলিবে, "হাঁ হাঁ তা হোক," সে বেটা কতক ভদ্রলোক ;
আর, যে বেটা বলিবে "তা না না না না না", সে বেটা বেজায় পাজি।

# সন্দেশ

উহু, সন্দেশ বুঁদে গজা মতিচুর রসকরা সরপুরিয়া ;
উহু, গড়েছ কি নিধি, দয়াময় বিধি ! কত না বুদ্ধি করিয়া ।
যদি দাও তাহা খালি—আঃ !
মদীয় বদনে ঢালিয়া ;
উহু, কোথায় লাগে বা কুর্মা কাবাব, কোথায় পোলাউ কালিয়া ;—
উহু, খাই তাহা হ'লে চক্ষু মুদিয়া, চিৎ হইয়া, না নড়িয়া ।

আহা, ক্ষীর হ'ত যদি ভারত-জলধি, ছানা হ'ত যদি হিমালয়,
আহা, পারিতাম পিছু করে নিতে কিছু সুবিধা হয়ত মহাশয় ;
অথবা দেখিয়া শুনিয়া
বেড়াতাম গুন-গুনিয়া,
আহা, ময়রা-দোকানে মাছি হ'য়ে যদি—কি মজারি হ'ত দুনিয়া ;
আহা, বেজায় বেদম বেমালুম তাহা খাইতাম হ'য়ে 'মরিয়া' ।

ওহো, না রাখিত বাঁধি সন্দেশ আদি, সংসারে এই সমুদয়,
ওহো, হ'য়ে মুনি ঋষি, ছুটে কোন্ দিশি, যেতাম হয়ত মহাশয় !
পেলাম না শুধু—হরি হে !
—খাইতে হৃদয় ভরিয়ে ;—
ওহো, না খেতেই যায় ভরিয়ে উদর, সন্দেশ থাকে পড়িয়ে ;
ওহো, মনের বাসনা মনে র'য়ে যায়, চখে বহে' যায় দরিয়া !

# জিজিয়া কর

পাঁচশ' বছর এমনি ক'রে আসছি সয়ে সমুদায়:
এইটি কি আর সইবে না ক—দু ঘা বেশি জুতার ঘায়?
সেটা নিয়ে মিছে ভাবা—দিবি দু' ঘা, দে না বাবা!
দু'ঘা বেশি দু' ঘা কমে, এমনি কি আসে যায়?

তবে কিনা জুতোর গুঁতো হয়ে গেছে অনেকবার,
একটা কিছু নতুন রকম করলে হ'ত উপকার;
ধর না যেমন, বেটা ব'লে দিলি না হয় কানটা ম'লে;—
জুতার খোঁটা খেয়ে ঘাঁটা প'ড়ে গেছে সকল পায়।

প'ড়ে আছি চরণতলায় নাকটি গুঁজে অনেক কাল।
সৈবে সবই, নই ত মানুষ, আমরা সবাই ভেড়ার পাল।
যে যা করিস দেখিস চাচা, মোদের পৈতৃক প্রাণটা বাঁচা,
শাঁসটা খেয়ে আঁশটা ফেলে দিস রে দু'টো দুবেলায়।

তোরাই রাজা তোরাই মুনিব, মোরা চাকর মোরা পর,
মনে করিস চাচা এটা তোদের বাড়ি তোদের ঘর।
মোরা বেটা মোরা পাজি, যা বলিস তাই আছি রাজি—
রাজার নন্দিনী প্যারি, যা বলিস তাই শোভা পায়।

# খুসরোজ

আজি, এই শুভদিনে শুভক্ষণে উড়ায়ে দিই জয়ধ্বজায়!
—উপাধি পেয়েছি যা, রাখতে তা ত হবে বজায়।
—আমাদের ভক্তি যা এ—এ যে গো মানের দায়ে,
এখন ত উচিত কার্য এদিক্ ওদিক্ বুঝে চলাই।
—সাধে কি বাবা বলি, গুঁতোর চোটে বাবা বলায়!

আজি, এই শুভ রাত্তি, জ্বালবো বাত্তি ঘরে ঘরে ভক্তিভাবে ;
নৈলে যে চাকরি যাবে, নৈলে যে চাকরি যাবে।
—আমাদের ভক্তি যা এ—এ যে গো পেটের দায়ে,
নিয়ে আয় চেরাগ বাত্তি, নিয়ে আয় দিয়েশলাই!
—সাধে কি বাবা বলি, গুঁতোর চোটে বাবা বলায়!

"জয় জয়, বৃটিশ সিংহ বৃটিশ সিংহ," ব'লে জোরে ডঙ্কা বাজাই!
পাহারা ফিরছে দ্বারে, সেটা যেন ভুলে না যাই!
—আমাদের ভক্তি যা এ—এ যে গো প্রাণের দায়ে,
কি জানি পিছন থেকে কখন ফাঁসি পড়ে গলায়!
—সাধে কি বাবা বলি, গুঁতোর চোটে বাবা বলায়!

আমরা সব "রাজভক্ত রাজভক্ত" ব'লে চেঁচাই উচ্চ রবে :
কারণ সেটার যতই অভাব, ততই সেটা বলতে হবে।
—আমাদের ভক্তি যা এ—মানের, পেটের, প্রাণের দায়ে,
দেখে সে রক্ত আঁখি, ভক্তি যা তা ছুটে পালায়!
—সাধে কি বাবা বলি, গুঁতোর চোটে বাবা বলায়!

ভোলানাথ শুয়ে আছেন—ঈশ্বর তাঁরে সুখে রাখুন !
কালী জিব মেলিয়ে আছেন—তা তিনি মেলিয়ে থাকুন ।
শ্রীকৃষ্ণ হয়ে বাঁকা থাকুন তিনি পটেই আঁকা ;
আমরা সব নিয়ে শরণ বৃটিশরাজের চরণতলায় ।
—সাধে কি বাবা বলি তোর চোটে বাবা বলায় !

## আমি যদি পিঠে তোর ঐ

আমি যদি পিঠে তোর ঐ, লাথি একটা মারিই রাগে ;
—তোর ত আস্পর্ধা বড়, পিঠে যে তোর ব্যথা লাগে ?
আমার পায়ে লাগলো সেটা,—কিছু বুঝি নয়কো বেটা ?
নিজের জ্বালাই নিয়ে মরিস, নিজের কথাই ভাবিস আগে ।

লাথি যদি না খাবি তো জন্মেছিলি কিসের জন্যে ?
আমি যদি না মারি তো মেরে সেটা যাবে অন্যে !
আমার লাথি খেয়ে কাঁদা !—ন্যাকামি নয় ? শুয়োর গাধা !
—দেখছি যে তোর পিঠের চামড়া ভ'রে গেছে জুতোর দাগে !

আমার সেটা অনুগ্রহ—যদি লাথি মেরেই থাকি ;—
লাথি যদি না মারতাম ত'—না মারতেও পারতাম না কি ?
লাথি খেয়ে ওরে চাষা ! বরং রে তোর উচিত হাসা,—
যে তোর কথাও মাঝে মাঝে, তবু আমার মনে জাগে ।

বরং উচিত—আগে আমার পায়ে হাত তোর বুলিয়ে দেওয়া ;
পরে ধীরে ধীরে নিজের পিঠের দাগটা মুছে নেওয়া !
—পরে বলা ভক্তিভরে,—"প্রভু ! অনুগ্রহ করে,
পৃষ্ঠে ত মেরেছো—লাথি মারো দেখি পুরোভাগে !
—দেখি সেটা কেমন লাগে।"

## নন্দলাল

নন্দলাল ত একদা একটা করিল ভীষণ পণ—
স্বদেশের তরে, যা ক'রেই হোক্, রাখিবেই সে জীবন।
সকলে বলিল 'আ-হা-হা কর কী, কর কী, নন্দলাল ?'
নন্দ বলিল 'বসিয়া বসিয়া রহিব কি চিরকাল ?
আমি না করিলে কে করিবে আর উদ্ধার এই দেশ ?'
তখন সকলে বলিল—বাহবা বাহবা বাহবা বেশ !

নন্দর ভাই কলেরায় মরে, দেখিবে তাহারে কেবা !
সকলে বলিল 'যাও না নন্দ, কর না ভায়ের সেবা !'
নন্দ বলিল : 'ভায়ের জন্য জীবনটা যদি দিই—
না হয় দিলাম—কিন্তু অভাগা দেশের হইবে কী ?
বাঁচাটা আমার অতি দরকার, ভেবে দেখি চারি দিক্' ;
তখন সকলে বলিল—হাঁ হাঁ হাঁ তা বটে, তা বটে, ঠিক !

নন্দ একদা হঠাৎ একটা কাগজ করিল বাহির,
গালি দিয়া সবে গদ্যে পদ্যে বিদ্যা করিল জাহির।
পড়িল ধন্য দেশের জন্য নন্দ খাটিয়া খুন,
লেখে যত তার দ্বিগুণ ঘুমায়, খায় তার দশ গুণ!
খাইতে ধরিল লুচি ও ছোকা ও সন্দেশ থাল থাল;
তখন সকলে বলিল—বাহবা বাহবা নন্দলাল!

নন্দ একদা কাগজেতে এক সাহেবকে দেয় গালি:
সাহেব আসিয়া গলাটি তাহার টিপিয়া ধরিল খালি।
নন্দ বলিল: 'আ-হা-হা! কর কি, কর কি, ছাড় না ছাই,
কি হবে দেশের, গলাটিপুনিতে আমি যদি মারা যাই?
বল ক'বিঘৎ নাকে খৎ, যা বল করিব তাহা'।
তখন সকলে বলিল—বাহবা বাহবা বাহবা বাহা!

নন্দ বাড়ির হ'ত না বাহির, কোথা কি ঘটে কী জানি!
চড়িত না গাড়ি, কি জানি কখন উল্‌টায় গাড়িখানি!
নৌকা ফি সন ডুবিছে ভীষণ, রেলে 'কলিশন' হয়!
হাঁটিতে সর্প, কুকুর আর গাড়ি-চাপা-পড়া ভয়;
তাই শুয়ে শুয়ে, কষ্টে বাঁচিয়ে রহিল নন্দলাল।
সকলে বলিল—ভ্যালা রে নন্দ, বেঁচে থাক্ চিরকাল!

# হিন্দু

এবার হয়েছি হিন্দু, করুণাসিন্ধু গোবিন্দজীকে ভজি হে।
এখন করি দিবারাতি দুপুরে ডাকাতি
(শ্যাম) প্রেম-সুধারসে মজি হে।
আর মুরগী খাই না, কেন না পাই না!
(তবে) হয় যদি বিনা খরচেই,—
আহা! জান ত আমার স্বভাব উদার
(তাতে) গোপনে নাইক অরুচি।
এখন ঘোষের নিকট, বোসের নিকট
(হিন্দু) ধর্মশাস্ত্র শিখি গো।
আমি জীবনের সার করেছি আমার
(আহা) ফোঁটা, মালা আর টিকি গো।

আহা! কি মধুর টিকি, আর্য ঋষি কি
(এই) বানিয়ে ছিলেনই কল গো।
সে যে আপনার ঘাড়ে আপনিই বাড়ে
(অথচ)—চতুর্বর্গ ফল গো।
আহা এমন কত্র, এমন নত্র,
(আছে)—গোপনে পিছনে ঝুলিয়ে।
অথচ সে সব একদম করিছে হজম,
(এমনি) বিষম হজ্‌মি গুলি এ!

ল'য়ে ভিক্ষার ঝুলি, নির্ভয়ে তুলি
(ওগো) ধর্মের নামে চাঁদা গো।
দেয় হরিনাম শুনে টাকা হাতে গুণে
(আছে) এখনও বহুত গাধা গো!

তবে মিছে কেন গোল,　　　বল হরিবোল,
　　( আর ) রবে না ক ভব-ভাবনা।
দেখ হরির কৃপায়　　　দশ জনে খায়,
　　( তবে ) আমরাই কেন খাব না!

## রাজযোটক

আহা, কি যে মানিয়েছে রে!
ওহো কি যে মানিয়েছে!

যেন　মেঘের পাশে ইন্দ্রধনু,
আর　কৃষ্ণের পাশে বলরাম ( সেই বৃন্দাবনে )!
যেন　নাচের সঙ্গে তবলার চাঁটি
আর　টপ্পার স্বরে হরিনাম ( বাহবা রে বাহবা )!

যেন　কপির সঙ্গে মটরশুঁটি
আর　ক্ষীরের সঙ্গে পাকা আম ( বৈশাখ জ্যৈষ্ঠ মাসে )!
যেন　মুড়ির সঙ্গে পাঁপর ভাজা
আর　মদের সঙ্গে হরিনাম ( বাহবা রে বাহবা )!

যেন　জ্বরের সঙ্গে বিসূচিকা,
আর　গোপীর সঙ্গে ব্রজধাম ( ও সেই দ্বাপর যুগে )!
যেন　বিয়ের সঙ্গে রসনচৌকি
আর　মরণকালে হরিনাম ( বাহবা রে বাহবা )!

## চণ্ডীচরণ

চণ্ডীচরণ ছিলেন একটি ধর্মশাস্ত্র-গ্রন্থকার ;
এম্নি তিনি হিন্দুধর্মের করতেন মর্ম ব্যক্ত ;—
দিনের মত জিনিস হ'ত রাতের মত অন্ধকার,
জলের মত বিষয় হ'ত ইটের মত শক্ত।
সবাই বলেন : হাঃ হাঃ হাঃ লিখ্ছে বেশ! হাঃ হাঃ হাঃ!
যা হোক তোরা নিজের নিজের ঘটিবাটি সামলা!

বাহির করতেন ব'সে ব'সে আরও সূক্ষ্ম সূক্ষ্মতার।
চুল্‌টি চিরে দু ভাগেতে করতেন তিনি কর্তন।
বুঝ্‌ত না ক কেউ তা কিছু, এইটেই যে দুঃখ তাঁর—
অন্ততঃ হোত না কারও মতের পরিবর্তন।
সবাই বললে ( ইত্যাদি )

তবু সে ব্যাখ্যায় এ দেশে প'ড়ে গেল টিড্‌টিকার!
লিখ্‌তেন তিনি অবারিত অতি চাঁছা গদ্যে।
বোঝাতেন যে হার্বার্ট স্পেন্সার, ওয়েবেস্টার কি বিড্‌ডিকার,—
আছে সবই গীতার একটি অধ্যায়েরই মধ্যে।
সবাই বললে ( ইত্যাদি )

রইল না কারো সন্দেহ যে সংসারটা-এ ঝক্‌মারি,
যদিও কেউ ছাড়্‌ল না ক ব্যবসা কিম্বা নক্‌রি।
সাত্ত্বিক আহার শ্রেষ্ঠ বুঝে ধরল মাংস রকমারি—
'ফাউল বিফ্‌ ও মটন হ্যাম ইন্ অ্যাডিশন টু' বক্‌রি।
সবাই বললে ( ইত্যাদি )

নিজের বিষয় পরকে দিয়ে হ'ল না কেউ ভেক্‌ধারী,
নিজের স্ত্রীকে সামনে কারো করে না কেউ বিশ্বাস।
দেখে শুনে চণ্ডীচরণ হয়ে শেষে দেক্‌দারী,
ফেল্লেন ভারি জোরে একটা ভারি দীর্ঘনিশ্বাস।
সবাই বললে (ইত্যাদি)

## স্ত্রীর উমেদার

যদি জানতে চাও আমি ঠিক কি রকম স্ত্রী চাই—
ফর্শা কি কালো কি মাঝারি রং,
লম্বা কি বেঁটে কি ক্ষীণা, পীনা,
দেখতে ঠিক পরী কি দেখতে ঠিক সং;
শোনো—তাতে আমার আসে যায় না ক অধিক,
চলতে জানে যদি, বাঁচিয়ে ক'দিক,
তার ওপর ডাকে—আমায় সোহাগে:
"পোড়ার-মুখো, আপদ্, ও হতভাগা!"—
তা হ'লে হাঃ হাঃ—সে ত সোনায় সোহাগা!

কপাল এক রত্তি বা কপাল গড়ের মাঠ,
ভ্রূ পুষ্পধনু কি ভ্রূ যষ্টিবৎ,
নীলাব্জনেত্রা কি সে মার্জারাক্ষী—
তা খুব যায় আসে না, আমার এ মত।

যদি স্বামীরে কটু সে কয় না ক বেজায়,—
কথায় কথায় পিতৃগৃহে না সে যায়,
তার ওপর ডাকে—আমায় সোহাগে—
"পোড়ার-মুখো, আপদ্ ও হতভাগা !"—
তা হ'লে হাঃ হাঃ—সে ত সোনায় সোহাগা !

বিম্বাধরা হোক কি কাক্রীবদোষ্ঠা,
সুদীর্ঘকেশী কি মাথায় টাক,
সুপংক্তিদন্তা কি গজেন্দ্রদংষ্ট্রা,
বংশীবৎ নাসা কি চাইনীজি নাক ;
কেবল—যদি সে করে কম তর্ক ও ক্রন্দন,
তার উপর হয় যদি সুচারু রন্ধন,—
তার ওপর ডাকে—আমায় সোহাগে—
"পোড়ার-মুখো, আপদ্ ও হতভাগা !"—
তা হ'লে হাঃ হাঃ—সে ত সোনায় সোহাগা !

গজেন্দ্র-গামী কি ভেকপ্রলম্ফী,
গাহে সে মিঠে কি ডাকে সে কাক,
বিদ্যায় সে বাণী কি বিদ্যায় সে রম্ভা,
সর্বাঙ্গ থাক কিম্বা নাই বা সে থাক—
যদি রাখে না খোঁজ স্বামী খায় ভাং কি চরস,
ভাণ্ডার, পুত্রাদি রক্ষায় সরস,
তার ওপর ডাকে—আমায় সোহাগে—
"পোড়ার-মুখো, আপদ্ ও হতভাগা !"—
তা হ'লে হাঃ হাঃ—সে ত সোনায় সোহাগা !

বসন কম ছেঁড়ে ও বাসন কম ভাঙে,
গয়না সে কদাচিৎ দুই একখান চায়,
খরচপত্র একটু গুছিয়ে করে,
অল্পই ঘুমায় ও অল্পই খায়।
যদি—তার উপর হয় একটু চলনসই গড়ন,
আর যদি হয় একটু বোকাটে ধরন,
তার ওপর ডাকে—আমায় সোহাগে—
"পোড়ার-মুখো, আপদ্ ও হতভাগা!"—
তা হ'লে হাঃ হাঃ—সে ত সোনায় সোহাগা!

## যেমনটি চাই তেমন হয় না

দেখ গাঁজাখুরি এই ব্রহ্মার সৃষ্টি, বিশৃঙ্খলা বিশ্বময়—না?
এই যখন চাই রৌদ্র ঠিক তখন হয় বৃষ্টি—আর
যখন চাই বৃষ্টি—তা হয় না।
আমি চাই অল্পমূল্যে হয় দামী পদার্থ,
চাই পাওনাদারগণ ভুলে স্বীয় স্বার্থ,
হেসে দিলেই হয় সব কৃতকৃতার্থ—
তা যেমনটি চাই তেমন হয় না।

আমি চাই স্ত্রী হয় রূপে গুণে অগ্রগণ্যা,
অথচ সাত চড় মারলেও কথা কয় না;
চাই বেশীর ভাগ পুত্র ও অল্পর ভাগ কন্যা—
তা যেমনটি চাই তেমন হয় না।

আমি চাই পুত্র-বিবাহে, আনে বয়স্থা-
কন্যাদায়গ্রস্ত টাকার বস্তা
আর নিজের মেয়ের বিয়ে হ'য়ে যায় সস্তা—
তা যেমনটি চাই তেমন হয় না।

আমি চাই চির যৌবন আমার কেমন যে বাতিক !
তা যৌবনটি বাঁধা ত রয় না।
চাই ধনে হই কুবের, আর রূপে হই কার্তিক—
তা যেমনটি চাই তেমন হয় না।
আমি চাই আমার বুদ্ধিটি হয় আরও সূক্ষ্ম,
চাই ভার্যার মেজাজ হয় একটু কম রুক্ষ,
আমি চাই কেবল সুখটি আর চাই না ক দুঃখ—
তা যেমনটি চাই তেমন হয় না।

আমি চাই আমার গুণকীর্তন গায় বিশ্বসুদ্ধ—
যেন শিখানো টিয়া কি ময়না।
চাই ভস্ম হয় শত্রুগণ যখন হই ক্রুদ্ধ—
তা যেমনটি চাই তেমন হয় না।
আমি চাই রেলে সাহেবগণ হন আরো শিষ্ট,
আপিসে মুনিবগণ কথা কন মিষ্ট,
আমি চাই অনেক জিনিস—কিন্তু হা অদৃষ্ট !—
তা যেমনটি চাই তেমন হয় না।

# বিরহ-যাপন

তোমারি বিরহে সই রে, দিবানিশি কত সই—
এখন, ক্ষুধা পেলেই খাই শুধু ( আর ) ঘুম পেলেই ঘুমই।
কি বলবো আর—পরিত্যাগ ( এখন )—একেবারে চিঁড়ে দই—
—রোচে না ক মুখে কিছু পাঁটার ঝোল আর লুচি বৈ।

এখন সকালবেলা উঠে তাই, হতাশভাবে সন্দেশ খাই,
কভু দুখান সরপুরি—আর দুঃখের কথা কারে কই!
দুঃখের বারিধির আমার কোন মতেই পাই নে থৈ—
—আবার বিরহে বুঝি ( আমার ) ক্ষুধা জেগে ওঠে ঐ!

( এখন ) বিকেলটাও যদি হায় সর্বৎ খেয়ে কেটে যায়,
সন্ধ্যায় একটু হুইস্কি ভিন্ন প্রাণটা আর বাঁচে কৈ!
কে যেন সদাই এ প্রাণের পাকা ধানে দিচ্ছে মৈ—
( তাই ) রাতে দু চার এয়ার ডেকে ( এ দারুণ )
বিরহের বোঝা বই।

( এখন ) ভাবি ও বিধুবয়ানে ঘুম আসে না নয়ানে,
কোন্ রাত্তির আর মধ্যাহ্ন ভিন্ন চব্বিশ ঘণ্টাই জেগে রই।
বিরহেতে দিন দিন ওজনেতে বেশি হই;—
এতদিনে বুঝলেম প্রিয়ে ( আমি ) তোমা বই আর কারো নই।

মোটা তাকিয়ায় দিয়ে ঠেস
আমরা স্বাধীন করি দেশ—
আর friendsদের ভিতরে ইংরেজগুলোকে
করি খুব hate ও abuse ;
কিন্তু সামনে সেলাম না করি if you think,
তা'লে you are an awful goose.

আমরা পড়ি Mill, Hume, Spencer,
কোন ধর্মের ধারি না ধার ;
করি hoot alike the Hindoos, the Buddhists,
the Mahomedans, Christians & Jews ;—
কিন্তু ফলার ভোজে হিঁদু নই if you think,
তা'লে you are an awful goose.

About female education,
ও female emancipation,
আর infant marriage, আর widow remarriage
আমাদের খুব enlightened views ;
কিন্তু views মতে কাজ করি if you think,
তা'লে you are an awful goose.

You are not far wrong if you think,
যে আমরা করি একটু বেশি drink,
কিন্তু considering our evolution-এর state,
আমাদের morals নয় খুব loose
তবে about morals, we care a hang if you think,
তা'লে you are an awful goose.

From the above দেখতে পাচ্ছ বেশ,
যে আমরা neither fish nor flesh ;
আমরা a curious commodity, a human
oddity, denominated Baboos ;
আমরা বক্তৃতায় যুঝি ও কবিতায় কাঁদি, কিন্তু কাজের
বেলায় সব ঢুঁঢুঁ-s ;
আমরা beautiful muddle, a queer amalgam
of শশধর, Huxley, and goose.

## বিলাত-ফের্তা

আমরা বিলাত ফের্তা ক' ভাই,
আমরা সাহেব সেজেছি সবাই ;
তাই কি করি নাচার, স্বদেশী আচার
করিয়াছি সব জবাই।

আমরা বাংলা গিয়েছি ভুলি',
আমরা শিখেছি বিলিতি বুলি,
আমরা চাকরকে ডাকি "বেয়ারা"—আর
মুটেদের ডাকি "কুলি"।

রাম, কালীপদ, হরিচরণ—
নাম এ সব সেকেলে ধরন—
তাই নিজেদের সব ডে রে ও মিটার
করিয়াছি নামকরণ।

আমরা সাহেব সঙ্গে পটি,
আমরা মিস্টার নামে র'টি,
যদি "সাহেব" না ব'লে "বাবু" কেহ বলে,
মনে মনে ভারি চটি।

আমরা ছেড়েছি টিকির আদর,
আমরা ছেড়েছি ধুতি ও চাদর,
আমরা হ্যাট বুট আর প্যাণ্ট কোট প'রে
সেজেছি বিলাতি বাঁদর ;

আমরা বিলিতি ধরনে হাসি,
আমরা ফরাসি ধরনে কাশি,
আমরা পা ফাঁক ক'রে সিগারেট খেতে
বড্ডই ভালবাসি।

আমরা হাতে খেতে বড় ডরাই,
আমরা স্ত্রীকে ছুরি কাঁটা ধরাই,
আমরা মেয়েদের জুতো মোজা, দিদিমাকে
জ্যাকেট কামিজ পরাই।

আমাদের সাহেবিয়ানার বাধা
এই যে, রংটা হয় না সাদা,
তবু চেষ্টার ত্রুটি নেই—'ভিনোলিয়া'
মাখি রোজ গাদা গাদা।

আমরা বিলেতফের্ত্তা ক'টায়,
দেশে কংগ্রেস আদি ঘটাই ;
আমাদের সাহেব যদিও দেবতা, তবু ঐ
সাহেবগুলোই চটাই।

আমরা সাহেবি রকমে হাঁটি,
স্পীচ দেই ইংরিজি খাঁটি ;
কিন্তু বিপদেতে দেই বাঙালিরই মত
চম্পট পরিপাটি।

## বিষ্যুৎবারের বারবেলা

পার ত জ'ন্মো না কেউ বিষ্যুৎবারের বারবেলায়
জন্মাও ত সামলাতে পারবে না ক তার ঠেলায়।
দেখ, বিষ্যুৎবারের বারবেলায় আমার জন্ম হইল ;
তাই দিল মোরে, কালো ক'রে, রোদে ধ'রে
মাখিয়ে মাখিয়ে তৈল।

দেখে মা, কালো ছেলে, দিল ঠেলে, দিল না ক মায়ের দুধ,
ক'রে দিল শরীর সরু, বুদ্ধি গরু, খাইয়ে খাইয়ে গা'য়ের দুধ।
পরে, মিলে আমার আটটা মামায়—বাবার সেই আট শালায়,
হ'তে না হ'তে বড়, দিয়ে চড় পাঠিয়ে দিল পাঠশালায়।

দেখে মোর গুরুমশায় ( যেন কশাই ) বিষ্যেয় খাটো শম্মা রে,
ক'রে দিল সেই ফাঁকে শরীরটাকে পিটিয়ে পিটিয়ে লম্বা রে।
বাবা, আমি উঁচু দিকেই বাড়ছি দেখে, স্কুল থেকে ছাড়িয়ে নিল ;
দিল মোর চাকরি ক'রে তারাও মোরে দুদিন পরে তাড়িয়ে দিল।

দেখে মোরে চাকরিশূন্য, বাবা ক্ষুণ্ণ, বিয়ে দিতে নিয়ে ঘরে গেল।
দেখে মোর শরীর লম্বা, বুদ্ধি রম্ভা, কনের দরও চ'ড়ে গেল।
হায়! গো বিধি দুষ্ট সবায় তুষ্ট, রুষ্ট কেবল আমার বেলায় ;
সে কেবল স্লেললাম ব'লে জ'ন্মে ভুলে বিষ্যুৎবারের বারবেলায়।

## নতুন কিছু করো

নতুন কিছু করো, একটা নতুন কিছু করো।
নাকগুলো সব কাটো, কানগুলো সব ছাঁটো ;
পাগুলো সব উঁচু ক'রে, মাথা দিয়ে হাঁটো ;
হামাগুড়ি দাও, লাফাও, ডিগবাজি খাও, ওড়ো ;
কিম্বা চিৎপাত হয়ে—পাগুলো সব ছোঁড়ো ;
ঘোড়াগাড়ি ছেড়ে এখন বাইসিকেলে চড়ো,
—নতুন কিছু করো, একটা নতুন কিছু করো।

ডাল ভাতের দফা কর সবাই রফা,
কর শিগ্‌গির ধুতিচাদরনিবারিণী সভা ;

প্যাণ্ট পরো, কোট পরো, নইলে নিভে গেলে ;
ধুতি চাদর হয়েছে যে নিতান্ত সেকেলে ;
কাঁচকলা ছাড়ো, এবং রোস্ট চপ্ ধরো ;
—নতুন কিছু করো, একটা নতুন কিছু করো।

কিম্বা সবাই ওঠো, টাউন হলে জোটো ;
হিন্দুধর্ম প্রচার করতে আমেরিকায় ছোটো ;
আমরা যেন নেহাত খাটো হয়ে না যাই, দেখো,—
খুব খানিক চেঁচাও কিম্বা খুব খানিক লেখো ;
বেন্, মিল ছাড়ো, আবার ভাগবত পড়ো।
—নতুন কিছু করো, একটা নতুন কিছু করো।

আর কিছু না পারো, স্ত্রীদের ধ'রে মারো ;
কিম্বা তাদের মাথায় তুলে নাচো—ভালো আরো !
একেবারে নিভে যাচ্ছে দেশের স্ত্রীলোক ;
বি এ, এম এ, ঘোড়শোয়ার যা একটা কিছু হোক।
যা হয়—একটা করো কিছু রকম নতুনতরো ;
—নতুন কিছু করো, একটা নতুন কিছু করো।

হয়েছি অধীর যত বঙ্গবীর ;
এখন তবে কাটো সবাই নিজের নিজের শির ;
পাহাড় থেকে পড়ো, সমুদ্রে দাও ডুব ;
মরবে না হয় মরবে—একটা নতুন হবে খুব।
নতুন রকম বাঁচো, কিম্বা নতুন রকম মরো ;—
—নতুন কিছু করো, একটা নতুন কিছু করো।

# হ'ল কি

হ'ল কি !  এ হ'ল কি !—এ ত ভারি আশ্চর্যি !
বিলেত-ফের্তা টান্‌ছে হুক্কা, সিগারেট খাচ্ছে ভশ্চার্যি।
হোটেলফের্তা মুন্সেফ ডাক্‌ছেন "মধুসূদন কংসারি" !
চট্ট চটির দোকান খুলে দস্তুরমত সংসারী !

ছেলের দল সব চশমা প'রে ব'সে আছে কাটখোট্টা ;
সাহেবরা সব গেরুয়া পরছে, বাঙালি 'নেক্‌টাইহ্যাট্‌কোট্টা'
পক্ষীর মাংস, লক্ষ্মীর মত, ছেলেবেলায় খান নি কে ?
ভবনদীর পারে গিয়ে বিড়াল বস্‌ছেন আহ্নিকে।

পদ্য গদ্য লিখ্‌ছে সবাই, কিন্‌ছে না ক কিন্তু কে'ই ;
কাটছে বটে—পোকায় কিন্তু, আলমারি কি সিন্দুকেই।
জহরচন্দ্র, গোকুল মাইতি বাড়ছে লম্বা চওড়াতে ;
বিদ্যারত্ন দরকার সুদ্ধ বিয়ের মন্ত্র আওড়াতে।

পুরুষরা সব শুনছে ব'সে, মেয়েরা আসর জম্‌কাচ্ছে।
গাচ্ছে এমনি তালকানা যে, শুনে তা' পীলে চম্‌কাচ্ছে।
রাজা হচ্ছে শিষ্টশান্ত, প্রজা হচ্ছে জবদ্দার ;
মুনিব করছে 'আজ্ঞা হুজুর', চাকর করছেন 'খবদ্দার'।

রাধাকৃষ্ণ রঙ্গমঞ্চে নাচ্‌ছেন গিয়ে আনন্দে।
ব্যাখ্যা কচ্ছেন হিন্দুধর্ম হরি ঘোষ আর প্রাণধন দে ;
শাস্ত্রিবর্গ কোনই শাস্ত্রের ধরেন না এক বর্ণ ধার,
স্ত্রীরা হচ্ছেন ভবার্ণবে বেশি মাত্রায় কর্ণধার।

# পাঁচটি এয়ার

আমরা পাঁচটি এয়ার—
আমরা পাঁচটি এয়ার দাদা, আমরা পাঁচটি এয়ার।
আমরা পাঁচটি সখের মাঝি ভবসিন্ধুখেয়ার,—
কিন্তু পার করি শুধু বোতল গেলাস—আমরা পাঁচটি এয়ার।
দেখ, ব্রাণ্ডি মোদের রাজা, আর শ্যাম্পেন মোদের রাণী ;
আমরা করি নে কাহারে ডর, আমরা করি নে কাহারো হানি ;
আমরা রাখি নে কাহারও তক্কা, আমরা করি নে কাউরে কেয়ার ;
এ ভবমাঝে সবই ফক্কা—জেনিছি আমরা পাঁচটি এয়ার।
কেন নদীর জলে কাদা, আর সাগরজলে নুন ?—
পাছে, মেলা সাদা জল খেয়ে হয় মানুষগুলো খুন।
কেন তুমি হ'লে না ক কবি, হ'ল সেক্সপীয়ার ?
আর সে সব কথা কাজ কি ব'লে ;—আমরা পাঁচটি এয়ার।
কেন দেবতা দিল তাড়িয়ে দৈত্যে—বল দেখি দাদা !
কারণ, দেবতা খেত লাল পানি, আর দৈত্য খেত সাদা।
এ ভবারণ্যের ফেরে এমন সুহৃদ্ আছে কে আর ?
এ জীবনের যা সার বুঝেছি—আমরা পাঁচটি এয়ার।
মোদের দিও নাকো কেউ গালি, মোদের ক'রো নাকো কেউ মানা ;
আমরা খাব না ক কারো চুরি ক'রে দুগ্ধ, ননী, ছানা,
শুধু, লুটিব একটু মজা, শুধু করিব একটু পেয়ার ;
শুধু, নাচিব একটু, গাইব একটু—আমরা পাঁচটি এয়ার।

# বেশ করেছো

রাজা। কালীচরণ করত বড় বীরত্বেরই বড়াই—

পারিষদবর্গ। বুঝি গাঁজায় দিয়ে দম—

রাজা। দেখলে সে দিন আমার সঙ্গে করতে এল লড়াই ;

পারিষদবর্গ। বেটার আস্পর্ধা নয় কম।

রাজা। আমি বললাম : তবে রে বেটা, আয় না দেখি তবে রে বেটা !
—পরে যখন ধ'রে আমায় ক'রে দিল জুতোপেটা ;
দেখলাম, বেটা আমার হাতে মরে বুঝি এবার—
যোগাড় ক'রেও তুলেছিলাম দুই এক ঘা দেবার
বেটা ত সে খোঁজ রাখে না,
রাগলে আমার জ্ঞান থাকে না,
কিন্তু রাগটা সামলে গেলাম অনেক কষ্টে সে বার।

পারিষদবর্গ। বেশ করেছো, বেশ করেছো, নহিলে অন্ততঃ
একটা খুন খারাপি হ'ত, একটা খুন খারাপি হ'ত।

রাজা। কেদার বেটা সাধু ব'লে শহরে ঢাক পেটায়—

পারিষদবর্গ। হেঁ হেঁ বেটা আদত চোর।

রাজা। নিইছিলাম তার হাজার টাকা চাইতে এল সেটায়—

পারিষদবর্গ। বেটা বোধ হয় গুলিখোর।

রাজা। আমি বললাম : তবে রে বেটা, আয় না দেখি তবে রে বেটা !
কে কে কে তোর টাকা জানে, তো তো তো তোর সাক্ষী কেটা ?
কর না গিয়ে মকদ্দমা—I don't care a feather !
মুখখানি ত চুনটি ক'রে ফিরে গেল কেদার।
টাকা নিয়ে করবে সে কী ? টাকাগুলো সব শেষে কি
গাঁজা গুলি খেয়ে, বেটা উড়িয়ে দেবে দেদার ?

পারিষদবর্গ। বেশ করেছো, বেশ করেছো, সে টাকা নিশ্চিত,
বেটা সব উড়িয়ে দিত, বেটা সব উড়িয়ে দিত।

রাজা। নিত্যানন্দ, বিদ্বান্ ব'লে করতে চায় সে প্রমাণ;
পারিষদবর্গ। সে কি আবার একটা লোক!
রাজা। করতে এল তর্ক সেদিন আমার সঙ্গে সমান,
পারিষদবর্গ। বেটা নিরেট আহাম্মক।
রাজা। আমি বললাম: তবে রে বেটা, আয় না দেখি তবে রে বেটা!
আমি একটা philosopher, গাধা শুয়র জানিস সেটা?
ব'লে দু ঘা পিঠে লাঠি বসিয়ে দিলাম চটাং,
লাঠি খেয়ে প'ড়ে গেল বেটা ত চিৎপটাং।
আমার সঙ্গে সে পারে কি,
তর্কের বেটা ধার ধারে কি,
তখন তর্কে হার মেনে সে পালিয়ে গেল সটাং।
পারিষদবর্গ। বেশ করেছো, বেশ করেছো, তর্কেতে বস্তুত
সেরা প্রমাণ লাঠির গুঁতো, সেরা প্রমাণ লাঠির গুঁতো।

## হ'তে পারতাম

রাজা। দেখ, হ'তে পারতাম নিশ্চয় আমি মস্ত একটা বীর—
কিন্তু গোলাগুলির গোলে কেমন মাথা রয় না স্থির;
আর ঐ বারুদটার গন্ধ কেমন করি না পছন্দ;
আর সঙ্গীন খাড়া দেখ্‌লেই মনে লাগে একটা ধন্দ;
খোলা তরোয়াল দেখ্‌লেই ঠেকে যেন শিরোহীন এ-স্কন্ধ;

তাই বাক্যে বীরই হ'য়ে রৈলাম আমি চ'টে ম'টেই ত!
তা নইলে খুব এক বড়—
পারিষদবর্গ। হাঁ তা বটেই ত, তা বটেই ত।

রাজা। দেখ, হ'তে পারতাম আমি একটা প্রত্নতত্ত্ববিৎ—
কিন্তু "গবেষণা" শুন্‌লেই হয় আতঙ্ক উপস্থিত;
আর দেশটাও বেজায় গরম, আর বিছানাও বেশ নরম,
আর তাও বলি প্রেয়সীর সে-হাসিটুকু চরম।
আর তাঁকে চর্চা কল্লেও একটু কাজও দেখে বরং।
তাই স্ত্রীতত্ত্ববিৎ হ'য়ে রৈলাম আমি চ'টে ম'টেই ত!
তা নইলে বেশ এক বড়—
পারিষদবর্গ। হাঁ তা বটেই ত, তা বটেই ত।

রাজা। দেখ, হ'তে পারতাম নিশ্চয় একজন উঁচুদরের কবি—
কিন্তু লিখ্‌তে বস্‌লেই অক্ষরগুলো গরমিল হয় যে সবই;
আর ভাষাটাও, তা ছাড়া মোটেই বেঁকে না, রয় খাড়া;
আর ভাবের মাথায় লাঠি মারলেও দেয় না ক সে সাড়া;
ছাই হাজারই পা দুলোই, গোঁফে হাজারই দেই চাড়া;
তাই নীরব কবি হ'য়ে রৈলাম আমি চ'টে ম'টেই ত!—
তা নইলে খুব এক উঁচু—
পারিষদবর্গ। হাঁ তা বটেই ত, তা বটেই ত।

রাজা। দেখ, হ'তে পারতাম রাজনৈতিক বক্তাও অন্ততঃ—
কিন্তু কিন্তু দাঁড়ালেই হয় স্মরণশক্তি অবাধ্য স্ত্রীর মত;
আর মুখস্থ সব বুলি এমন বেজায় যায় সব ঘুলিয়ে;
আর সুযোগ পেয়ে রুখে দাঁড়ায় বিদ্রোহী ভাবগুলি হে!

তা     হাজার কাশি, আদর করি দাড়িতে হাত বুলিয়ে!
তাই     রইলাম বৈঠকখানাবক্তা আমি চ'টে ম'টেই ত!
তা     নইলে খুব এক ভারি—
পারিষদবর্গ। হাঁ তা বটেইত ত, তা বটেই ত।

রাজা।     দেখ, ক্ষমতাটা ছিল না ক সামান্য বিশেষ;
কেবল     প্রথম একটা ধাক্কা পেলেই চ'লে যেতাম বেশ;
     হতাম পেলে সুযোগও বুঝি একটা যেও সেও
ওই     কেষ্ট বিষ্টুর মধ্যে একটা হতাম নিঃসন্দেহ;
কিন্তু     প্রথম সে ধাক্কাটি আমায় দিলে না ক কেহ;
তাই     যা ছিলাম তাই র'য়ে গেলাম আমি চ'টে ম'টেই ত!
তা     নইলে—বুঝলে কি না,—
পারিষদবর্গ। হাঁ তা বটেই ত, তা বটেই ত।

# আষাঢ়ে

আষাঢ়ে প্রকাশিত হয় ১৩০৫ সালে। ভূমিকায় দ্বিজেন্দ্রলাল লেখেন: "এ-কবিতাগুলির ভাষা অতীব অসংযত ও ছন্দোবন্ধ অতীব শিথিল, ইহাকে সমিল গদ্য নামেই অভিহিত করা সঙ্গত। কিন্তু যেরূপ বিষয়, সেইরূপ ভাষা হওয়া বিধেয় মনে করি। হরিনাথের শ্বশুরবাড়ি যাত্রা প্রসঙ্গে মেঘনাদবধের দুন্দুভিনিনাদী ভাষা ব্যবহার করিলে চলিবে কেন?"

রবীন্দ্রনাথ আষাঢ়ের উচ্চ প্রশংসা করে একটি নাতিদীর্ঘ সমালোচনা লেখেন। তাতে একজায়গায় তিনি লেখেন: "ভাষা সম্বন্ধে কবি যাহা লিখিয়াছেন তাহা ঠিক কথা। কিন্তু…পদ্যকে সমিল গদ্যরূপে চালাইবার কোনো হেতু নাই। ইহাতে পদ্যের স্বাধীনতা বাড়ে না, বরঞ্চ কমিয়া যায়। কারণ, কবিতা পড়িবার সময়ে পদ্যের নিয়মরক্ষা করিয়া পড়িতে স্বতই চেষ্টা জন্মে, কিন্তু মধ্যে মধ্যে যদি স্খলন হইতে থাকে তবে তাহা বাধাজনক ও পীড়াদায়ক হইয়া থাকে।…

"অথচ শোনাইবার যোগ্য এমন কৌতুকাবহ পদার্থ বঙ্গসাহিত্যে আর নাই।…আবৃত্তির পক্ষে কৌতুক-কবিতা অত্যন্ত উপাদেয়। তাই আষাঢ়ের অনেকগুলি কবিতা ছন্দের উচ্ছৃঙ্খলতা-বশত আবৃত্তির পক্ষে সুগম হয় নাই বলিয়া অত্যন্ত আক্ষেপের বিষয় হইয়াছে।

"অথচ ছন্দের এবং মিলের উপর গ্রন্থকারের যে আশ্চর্য দখল তাহাতে সন্দেহ নাই। উত্তপ্ত লৌহচক্রে হাতুড়ি পড়িতে থাকিলে যেমন স্ফুলিঙ্গ-বৃষ্টি হইতে থাকে তাঁহার ছন্দের প্রতি ঝোঁকের মুখে তেমনি করিয়া মিলবর্ষণ হইয়াছে। সেই মিলগুলি বন্দুকের ক্যাপের মতো আকস্মিক হাস্যোদ্দীপনায় পরিপূর্ণ। ছন্দের কঠিনতাও যে কবিকে দমাইতে পারে না, তাহারো অনেক উদাহরণ আছে। তাঁহার 'বাঙালি মহিমা,' 'ইংরাজস্তোত্র', 'ডিপুটি-কাহিনী' ও 'কর্ণমদন' সর্বত্র উদ্ধৃত, পঠিত ও ব্যবহৃত হইবার পক্ষে অত্যন্ত অনুকূল হইয়াছে।"

এইভাবে আরো অনেক সুখ্যাতি ক'রে রবীন্দ্রনাথ শেষে লেখেন:

"সাময়িক পত্রে 'আষাঢ়ে'-রচয়িতার এমন সকল কবিতা বাহির হইয়াছে যাহাতে হাস্য ও অশ্রুরেখা, কৌতুক এবং কল্পনা, উপরিতলের ফেনপুঞ্জ এবং নিম্নতলের গভীরতা একত্র প্রকাশ পাইয়াছে। তাহাই তাঁহার কবিত্বের যথার্থ পরিচয়, তিনি যে কেবল বাঙালিকে হাসাইবার জন্য আসেন নাই, সেই সঙ্গে তাহাদিগকে যে তাতাইবেন এবং মাতাইবেন, এমন আশ্বাস দিয়াছেন।"

( আধুনিক সাহিত্য )

আষাঢ়ে-তে পাঁচটি কবিতা আছে নিখুঁৎ ছন্দে রচিত। এগারটি কবিতাই এ-সংকলনে দেওয়া হ'ল। তাছাড়া দুটি কৌতুকাবহ নক্সা 'অদল-বদল' ও 'হরিনাথের শ্বশুরবাড়ি যাত্রা'—এখানে পেশ করলাম ছন্দকে একটু মেজেঘষে নিখুঁৎ করে—যেভাবে তিনি এদুটিকে অতি সহজেই মাজাঘষা করতে পারতেন—যদি ইচ্ছা করতেন। যাঁরা বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রকাশিত গ্রন্থাবলীতে এ-কবিতা দুটি পড়েছেন তাঁরা নিশ্চয়ই স্বীকার করবেন যে রবীন্দ্রনাথ ভুল বলেন নি—এ পরম কৌতুকাবহ কবিতা দুটি পড়তে পড়তে জিভ ও কান পদে পদে ব্যাহত হয়। অথচ একটু আধটু অদলবদল করলেই কবিতা দুটির ছন্দের গাঁথনির বোল বদলে যায়।

তাঁর অনবদ্য মিল বজায় রেখে এ-নক্সা দুটির ছন্দের একটু আধটু পরিমার্জনা করেছি প্রধানত রবীন্দ্রনাথের সমালোচনা শিরোধার্য করেই যে "পদ্যকে সমিল গদ্যরূপে চালাইবার কোনো হেতু নাই।"

আষাঢ়ে প্রকাশ হয় হাসির গানেরও আগে। রবীন্দ্রনাথ আষাঢ়ে পড়ে ভবিষ্যদ্বাণী করিয়াছিলেন: "আমাদের বিশ্বাস···তাঁহার হাস্যসৃষ্টির নীহারিকা ক্রমে ছন্দোবন্ধে ঘনীভূত হইয়া বঙ্গসাহিত্যে হাস্যালোকের ধ্রুব নক্ষত্রপুঞ্জ রচনা করিবে।"

কবির ভবিষ্যদ্বাণী ফলেছিল—দ্বিজেন্দ্রলালের "হাসির গানে।"

দ্রষ্টব্য। "রমণীর মুখ" কবিতাটি "ত্রিবেণী"-তে ছাপা হয়েছিল। ত্রিবেণীর সুরের সঙ্গে এ-সুর মেলে না ব'লে এ-কবিতাটি আষাঢ়েতে সংন্যাস্ত হ'ল। ইতি—

দি. কু. রা.

## বাঙালি-মহিমা

মিথ্যা মিথ্যা কথা যে, বাঙালি ভীরু বাঙালির নাহি একতা।
কেন বক্তৃতায় রটাও সে-বাণী, খবর-কাগজে লেখ তা ?
অন্ত্য পদ্যে আমি বাঙালি-বীরত্ব করিব জগতে ঘোষণা,
বেরোবে ছাপায়, পড়িতে পাবে তা। ব্যস্ত হও কেন ? রোস না !
তবে তালুদেশে চড়াত করিয়া নেমে এস মাতা ভারতি !
অর্জুনের সাধ্য হ'ত যুদ্ধ করা কৃষ্ণ না থাকিলে সারথি ?
সাহায্য তুমি না কর যদি—আমি সমর্থ তাহাতে নহি মা ;—
দাও বীণাপাণি বীণায় ঝঙ্কার, গাইব বাঙালি-মহিমা।

খোলো ইতিহাস : সতেরো তুরস্ক প্রবেশিল যবে গৌড়েতে,
লক্ষ্মণ সেন ত দিলেন চম্পট কচুবনে এক দৌড়েতে।
সে-অপূর্ব সুমধুর, আধ্যাত্মিক দীর্ঘ-পলায়ন কাহিনী
যোগ্য ছন্দোবন্ধে বোধ হয় আজো ভালো ক'রে কেহ গাহে নি !
পরে আফগান, মোগল, পাঠান দলে দলে দেশ জুড়িয়া
করিল রাজত্ব—তাহাও বীরত্বে সহিল বাঙালি উড়িয়া।
আসিল ইংরাজ। বাঙালি ( লেখে তো সব ইতিহাস বহিতে )
দিল দীর্ঘ লম্ফ ইংরাজের কোলে পাঠানের ক্রোড় হইতে।
করেছে সংগ্রাম মহারাষ্ট্রা শিখ, মূর্খ যত সব মেড়ুয়া ;
তুমি সূক্ষ্ম বুদ্ধি সন্ন্যাসীর ম'ত ( যদিও পর নি গেরুয়া )
নির্লিপ্ত নিশ্চিন্ত উদাসীন হাস্যে বুঝে নিলে সব পলকে :
"ভবিতব্য-লিপি কে খণ্ডাতে পারে ? কাটাকাটি ক'রে ফল কি ?"
হবে না বা কেন ? খায় ছাতু রুটি—পশ্চিমে পাঞ্জাবি পাহাড়ে :
তোমরা বসিয়া কাঁচকলা ভাত খাও আধ্যাত্মিক আহারে।
তারা ভাবে তাই অসলতা চেয়ে কার্য করাটাই শ্রেয়সী
তোমরা হাসিয়া ভাবো—মূর্খ সব—জীবনের সার প্রেয়সী।

তাহাদের চিত্র অর্জুন, রাবণ, ভীষ্ম শরশয্যাশয়নে :
তোমাদের পট—বংশীধর বাঁকা—প্রেমে ঢুলু ঢুলু নয়নে !
তারা গায় সবে—"জয় সীতারাম" আজো শুনি যেথা যাই গো।
তোমাদের গান : "জয় শ্রীরাধিকে—ওগো দুটি ভিক্ষে পাই গো।"
তেমনটি কেহ পারে নি জগতে—তোমরা যেমন দেখালে!
বুঝেছে তা মোক্ষমূলার ও গ্যেটে—ধিক্ মিথ্যাবাদী 'মেকালে' !
এ-সব তো মাত্তা পুরাণ-কাহিনী—কাঁহাতক রাখি স্মরি' মা।
কিন্তু আজো দেখ চক্ষের সামনে প্রত্যক্ষ বাঙালি-গরিমা !
এখনো বাঙালি জগৎসম্মুখে রাস্তা ঘাটে দিয়া নিয়ত
চলিছে নির্ভয়ে—এ কথা জগতে প্রচার করিয়া দিও ত।
তার পর বুদ্ধি!—আশ্চর্য সে বুদ্ধি! ইংরাজি ফরাসি কেতাবে
পড়িছে ! পরীক্ষা দিতেছে ! নিতেছে ! 'এমে' ও এম ডি' খেতাবে !
ব্যবসা চাকরি করিয়া,—কত কি নাটক নভেল লিখিয়া,
আজিও আছে ত স্বদ্ধ বুদ্ধিবলে এ-জগতে সবে টিকিয়া !
ল্যাণ্ডোয় চড়িছে ফিটনে চড়িছে—ট্যাণ্ডেম হাঁকায় সঘনে !
বাসিকিলে যায় ! অশ্বপৃষ্ঠে ধায় ধূলি উড়াইয়া গগনে !
খেলিছে ক্রিকেট, ফুটবল, করে সার্কাস, জানো না তাও কি ?
করিছে বক্তৃতা—লিখিছে কাগজে!—তার বেশি আর চাও কী।
ভেবে দেখ : সেই সত্যযুগ হ'তে কলিযুগাবধি হেন সে
বরাবর বেঁচে এসেছে ত! তার বেশি আর পার্বে কেন সে ?
এত বিপদের আবর্তের মাঝে, এত বিজাতীয় শাসনে,
বরাবর টিঁকে আছে ত, তাকিয়া ঠেসিয়া, ফরাস আসনে !
ধন্য বুদ্ধিবল!—যুদ্ধে কভু শির দেওনি কাহারে বন্ধকী :
যদি বাহুবল অভাব, বুদ্ধিতে পুষিয়ে নিয়েছ। মন্দ কি !

# অদল বদল

গোপীকৃষ্ণ দাস—গোমুটাতে বাস,—
বয়েস একুশেতে পড়েছেন গেল এই বর্ষা।
বদনখানি ছাঁচে ঢালা, রংও ভারি ফরশা।
একহারা দেহ—করে নি ক কেহ
এ পর্যন্ত তদীয় সুচরিত্রে সন্দেহ ;
অতি সাধু শিষ্ট—তবে এইটুকু হায় জানি
মাঝে মাঝে ছিপি আঁটা বিলিতি আমদানি
রক্ত পীত কষায় তীব্র নানাবিধ পানি,
খেত মিলে সে আর দু'চারিটি এয়ার,
তাতে বড় কাউকে ত সে করত না ক 'কেয়ার'।
ভগ্নী কিম্বা ভাই একটি ও তার নাই।
মা ও ম'লেন সঁপি' ( বৃদ্ধ ) বাপের হাতে গোপী ;-
পিতারও তার সুসঙ্গতি ছিলো সবিশেষই।
পড়াশুনাও গোপীকৃষ্ণের হয়নি ক তাই বেশি।
ক্রমে গোপীর পুন্নরকটি হ'তে ত্রাণের জন্য
বিবাহটাও হ'য়ে গেল নির্বিঘ্নে সম্পন্ন।

যাচ্ছে গোপী ক্রমে, স্ত্রীকে—( সবে মাত্র বিয়ে )
শ্বশুর বাড়ি হ'তে, গোপীর বাপের বাড়ি নিয়ে।
সাধন করতে স্বামীর সমুচিত হাজারো ক্রিয়া :
ব'লে রাখি কাদম্বিনী দ্বাদশ বর্ষীয়া।

স্ত্রীর শ্রীঅঙ্গে চেলি, নানা জরির নক্শা আঁকা।
পায়ে মল—আর ঘোমটায় তাঁর বিধু মুখটি ঢাকা।

বোধ হয় রূপের 'তরাসে', পাছে কারো জ্বর আসে,
কিম্বা রূপানলে হঠাৎ কেহ মরে পুড়ে,
ধন্য বিবেচনা—তাঁরে তাই নিয়ে যায় মুড়ে;
ঝি-টি আছে জোরে আঁচলখানি ধ'রে,
পাখা খুলে পরী হ'য়ে যান বা পাছে উড়ে!
জানি না—চেহারাখানি মন্দ কিম্বা ভালো,
তবে হাত পা দেখে বোধ হয় বর্ণটি মিশ কালো।
অলঙ্কারের ধ্বনি শুনে মনে গণি—
তারি জোরে স্বামীর গৃহ কর্বেন তিনি আলো।

হেন স্ত্রীকে নিয়ে, হাবড়ায় সে গিয়ে—
কোঁচানো ফিনফিনে ঢাকাই, মোজা বুট পায়ে,
কোঁচানো চাদরে বাঁধা কালো কুর্তি গায়ে;
( চাদরখানি বুকে বাঁধা, পরা হয় নি খুলে,
কি জানি কেউ পাছে, তার যে নীচে আছে,
স্টার-প্যাটার্ন সোনার চেন, তা দেখ্‌তে যায় বা ভুলে )
—হেন গোপী, দেখে, তিনটি কুলি ডেকে,
নিজের জিনিস 'ইণ্টারমিডোট কেলাশেতে' রেখে,
স্ত্রীকে নিয়ে গিয়ে—( ভিড়ে একটুও না দমে' )—
দিল তুলে' স্ত্রী গাড়ীতে অবলীলাক্রমে।

এখন সে গাড়িতে ছিল বর্ণিতে না পারি,
ছোট, বুড়ী, ফর্সা, কালো অনেকগুলি নারী।
কিন্তু জানি আরও একটি ঘোমটা-দেওয়া মেয়ে,
কাদম্বিনীর বয়সী, ফর্শা কাদম্বিনীর চেয়ে,

পরা একই চেলি ( যেন বিধির খেলই )
ছিল সে গাড়িতে। পরে শুনেছিও আমি—
ছোট আদালতের একটি হাকিম তাহার স্বামী।
যাচ্ছিলেন তো ধর্মাবতার বদলি সেদিন হ'য়ে,
মুঙ্গেরে তৃতীয় পক্ষ নবোঢ়া স্ত্রী ল'য়ে।
কীর্তিকলাপ তাঁর করব না প্রচার
( পরের ঘরের কথা টেনে কেন করা বা'র ? )
একটি কথা ব'লে রাখি শুধু সংগোপনে :
ধর্মাবতার স্বয়ং গিয়ে কন্যা দরশনে—
দিতে ছেলের বিয়ে, দেখি কন্যাটি-এ
অপ্সরা—তায় নিজেই বিয়ে ক'রে এলেন নিয়ে।

চলল সে-লুপ মেল—ভানুমতীর খেল—
হাওয়ায় যেন উড়ে—ধোঁয়ারাশি ছুঁড়ে—
দূরের জিনিস কাছে এনে, কাছের ফেলে দূরে ;—
ছাড়িয়ে সে তো অবিলম্বে এল শ্রীরামপুরে ;
একটুখানি থামিয়ে, যাত্রী তুলে, নামিয়ে,
হাঁপাতে হাঁপাতে আবার চলে দ্রুতগামী এ।
জ্ঞান নেই ক দাদার আলো কিম্বা আঁধার—
করে নাও দৃষ্টি ঝঞ্ঝা কিম্বা বৃষ্টি—
উর্ধ্বশ্বাসে উড়ে পাহাড় কানন ফুঁড়ে—
টরাটট্ট টরাটট্ট টরাটট্ট ধ্বনিতে
পেরিয়ে গেল কত স্টেশন পারি নাই ক গণিতে।

থামল গিয়ে গাড়ি ক্রমে মেমারিয়া গ্রামে,
গোমুটার সব যাত্রিবর্গ যেখানেতে নামে।

ঘুরঘুটে অন্ধকার দেখে অতি তাড়াতাড়ি
গেল গোপী কুলি ডাকি'; জিনিসপত্র ছাড়ি',
নামাতে তার স্ত্রীকে প্রাণপণে সে দিকে
দৌড়োলো যেদিকে ছিল স্ত্রীলোকদিগের গাড়ি।

এখন না হয় গোপীনাথের খুব কপালের জোর,
নয়ত সে ঘোর কুচরিত্র, অথবা সে চোর,
কিম্বা অন্ধকারে নিজের স্ত্রীই তায় অনুমানি',
নিল গোপী চেলি-পরা জজের স্ত্রীকেই টানি'।

চলল গাড়ি জোরে, জামালপুরে ভোরে
এল ক্রমে। উঠে হাকিম আধো ঘুমের ঘোরে,
স্ত্রী গাড়িতে গিয়ে গোপীর স্ত্রীকে নিয়ে,
( আহা! বেচারি সে বৃদ্ধ ) সুশীলাই এই ভুলে,
মুঙ্গেরের গাড়িতে গিয়ে দিলেন সোজা তুলে।

বারো মিনিট পরে জজের পথভ্রষ্টা দাসী
মুঙ্গেরের গাড়িতে উত্তরিল আসি।
তারপরে লুপ মেলও দ্রুত চ'লে গেল
স্টেশন ছেড়ে ছুঁড়ে কেবল ধোঁয়া রাশি রাশি।

হ'ল গোপীর বধূর—কক্ষে নেইক কেহ দেখি'—
ঘোম্‌টাটি দুঃসহ ( তাঁরও যেমন গ্রহ! )
ঘোমটাটি সে তুলে চাইলো যেমন ভুলে—
অম্‌নি উঠল চেঁচিয়ে ঝি: "ওঃ! এ কী বাবু! একী!"

কে এ? কাকে নিয়ে এলেন?”—“তাই তো ঝি। বল্—এ কে?
এ যে কালো!”—বজ্রাহত জজ্ ত তা'য়ে দেখে।

ঘোড়দৌড় আর ছুটোছুটি!—প্রকাণ্ড চীৎকার;
“ঝি!—ও মোধো! ও টেলিগ্রাফ—ইস্টেশনমাস্টার!”
বললেন জজ তারস্বরে ঘরে এসে তাঁর,
হাঁপাতে হাঁপাতে: “দোহাই স্টেশন মাস্টার,
লণ্ড ভণ্ড কাণ্ড—আঁধার এ-ব্রহ্মাণ্ড—
দোহাই হে তোমার, ধর্ম-অবতার
তুমিই—তা যা বলুক না সব ধর্ম-গ্রন্থকার;—
রক্ষা কর ধর্ম—এমন ও কুকর্ম!
আর কখনো করব না। হায়! স্ত্রীকে ছেড়ে এসে
স্ত্রী গাড়িতে একা—হ'ল এই কি অবশেষে!!
অহো ভগবান্ কী হ'ল! হায় রে, হাহুতাশ!”
“কেয়া হুয়া বাবু?”—“হায়, আর কেয়া! সর্বনাশ—
স্ত্রী চুরি—তার উপরে এ কোথা থেকে এসে—
চাপল একটা অন্ধকেরে মেয়ে স্কন্ধ দেশে;
স্বামীর নাম ও বলে না ক—বলে বাপের নাম:
কোথাকার এক মুক্তোগাছির কোন্ এক শম্ভুরাম।
উপায়? হায় শ্রীহরি! এখন যে কী করি!”
পড়লেন হাকিম ব'সে একটা বেঞ্চেরই উপরি।
স্টেশন-মাস্টার দেখে এ-ব্যাপার
হারিয়ে নিজের স্ত্রী এ-লোকটা নিয়ে এল কা'র,
এই কথাটি ভেবে হাসি রাখা চেপে
হ'ল ভারি দুঃসাধ্য—প্রায় যান ত তিনি ক্ষেপে!

ধৈর্যের যা গোড়া গোঁফে দিয়ে মোড়া—
বললেন : "হোয়াট্। হোয়াট বাবু? ফেললেন স্ত্রি হারিয়ে?
বড়ই খারাপ কটা—আরও ডুঃখের বিষয় ভারি এ ;
কিণ্টু, বাবু! দায়ী রেলওয়ের লোক নাহি ঃ
রসিড্ নিয়ে মাল গাড়িটে ডিলে, টবে মানি,
হোটো ডায়ী এ সম্বণ্ডে রেলওয়ে কোম্পানি ;
টা হ'লে পৌছিত স্ত্রিও নিঃসন্দেহ এসে।"
ব'লে ফেললেন ইংরাজিতে শ্বেতাঙ্গটি হেসে।
হুজুর ত অবাক্! লেগে গেল তাক্!
শুন্‌লেন এই কথাগুলো বদন ক'রে ব্যাদান।
কী করেন আর? বেঞ্চে ব'সে স্ত্রীর বিরহে হ্যাদান!
শ্বেতাঙ্গটি শেষে দিলেন উপদেশ-এ—
"এ-স্ত্রি লোকটি আপাটট এ-স্টেশনে ঠাক্,
পুলিশেটে খবর ডিবেন আপনার স্ত্রির জন্য,
ইহা ভিন্ন সডুপায়টো ডেখি না কো অন্য ;
টারা বুঝে সুঝে ডেখবে গিয়ে খুঁজে ;
আপনি এখন ঠাকুন শুয়ে স্রেফ নাক মুখ গুঁজে।"

দেখলেন হুজুর—যাবে দেখ্‌ছি উভয় কুলই তাতে ;
এটা তবু আপাতত থাকুক নিজের হাতে ;—
পাওয়া গেলে সেটা ছেড়ে দেব এটা ;
পেলে তারে হাতছাড়া আর করে সে কোন্ বেটা,—
বললেন : "আপাতত চলুক এটা আমার সাথে ;
নির্দাবি এ-মালটি দেব পুলিসেরই হাতে।"
ব'লে কষ্টে শ্রমে হতাশ হ'য়ে দ'মে,
পঁহুছিলেন ধর্মাবতার মঙ্গেরেতে ক্রমে।

গোপী তো এ-দিকে নিয়ে জজের স্ত্রীকে
চ'লে গেলেন বাড়ি, এবং পরম কৌতুকে,
করেন যাপন দিবা, সন্ধ্যা, বিভাবরী সুখে।
একদিন তো গিয়ে গোপী কহেন "প্রিয়ে
সুশীলে!"—সম্ভাষি' তারে অতি স্নেহে চুমি',
"জানতাম না, সত্যি, এত সুন্দরী যে তুমি!
আরো শুনেছিলাম—প্রিয়ে ক'রো না ক রোষ—
তোমার বাপের নাম—কি যেন শম্ভুচরণ ঘোষ।"
স্ত্রী বললেন হেসে: "আর তুমি রসিক যুবা
সুন্দর যে—বলে নি কেউ আমাকে—নতুবা
কাঁদতাম কি আমি, বললেন আমার মাসী,
যখন মাকে: 'বড়ই বুড়ো আহা বাচার স্বামী!'
আরো শুনেছিলাম—তোমার বর্ধমানে সাকিম!
আরো শুনেছিলাম—যেন তুমি একটা হাকিম!"
হাসেন গোপী: "হাঁ হাঁ আমি কাছাকাছি তাই,
ডেপুটির এক শালার আমি পিসীতত ভাই।"

এজলাস বেশ বড়ো, কত যে লোক জড়ো!
মারছে তাদের পেয়াদারা ঘুষি মুষ্টি চড়ও।
ভীষণ রকম রোল যেন হাজার ঢোল
ঢক্ক, কাঁশি, শঙ্খ মিলে করছে গণ্ডগোল।
জিজ্ঞাসিলাম তাদের: "আজকে এখানে কী হবে?
চিৎকার হেন করছ কেন ষাঁড়ের মতন সবে?
এখানেতে ছুটে এসে সবাই জুটে
করছ কী হে? নেবে না কি আদালতটা লুটে?"
"স্ত্রী চুরির এক মকদ্দমা" বলল সবাই উঠে।

শুনে আমি তাই ভিতরেতে যাই,
দেখলাম যা—হ'ল তাতে বুদ্ধি শুদ্ধি লোপই!
একদিকে সেই জজবাবু, আর অন্য দিকে গোপী
ব্যারিস্টারটি দাদা—মোটেই নহেন সাদা—
ডেপুটিরত্নকে নিয়ে বোঝাচ্ছেন গাধা :

"হিন্দুশাস্ত্রমতে হুজুর স্ত্রী রত্ন মহৎ,
সবাই জানে এটা—মুনি ঋষিদেরো মত।
হিরে জহর ইহার কাছে লাগেনা কো কিছু,
ছাগল গরু মেষ মোষ হাতি—ইহার চেয়ে নিচু·
স্ত্রীই বাড়ির গিন্নি, হুজুর! স্ত্রীই বাড়ির দাসী।
স্ত্রীই স্বামীর জমিদারি, তালুকদারী, চাষী।
স্ত্রীই স্বামীর বাহার, স্ত্রীই স্বামীর আহার,
একটি কথায়, নয়ক কিছুই সমতুল্য তাহার।
নয় শুধু এই কালের—পরকালেরো সে গতি।
পুন্নরকে ত্রাণের জন্যেও স্ত্রীর দরকার অতি।
স্বর্গের যেটা সূত্র—মহামূল্য পুত্র—
জজবাবুটির ভার্যা ভিন্ন আশা তস্য কুত্র?"
বাধা দিয়ে বললেন উঠে গোপীর উকিল চটি' :
"প্রমাণেও জজবাবুটির পুত্র কন্যা ন'টি।"
"তা বটে, তা বটে" ব'লে চুলকাইয়া ভুরু
করলেন ফের ব্যারিস্টারটি নালিশ তাহার শুরু :
"তা যাক্, কেবল দেখাবার যা উদ্দেশ্য আমার,
স্ত্রীধন অতি দামী, হুজুরে তা আমি
দেখায়েছি—পরে হুজুর করুন সুবিচার।

দেখবেন হুজুর এটাও ভেবে—জজটি অতি বৃদ্ধ,
মান্য এবং গণ্য, ও এই চুরির জন্য
কত কষ্টে দিবানিশি হয়েছেন যে সিদ্ধ!
বিশেষ, স্ত্রী তাঁর অনুপমা সুন্দরী যুবতী,
( হেথা চুরির মতলবটিও জাজ্বল্যমান অতি ; )
এবং হাতি সমান দিয়েছিও প্রমাণ—
গোপীকৃষ্ণ বয়াটে ও মাতাল সবিশেষই,
সে-জন্য তার হওয়া উচিত সাজা খুবই বেশি।”
উঠলেন এখন গোপীর দক্ষ উকিল পরিশেষে,—
চুল তাঁর অতি কটা মেজাজ ভারি চটা,
আরম্ভিলেন বক্তৃতাটি ধীরে ধীরে, কেশে ;—
“এ-বিষয়ে জজবাবুটিই দোষী, তিনি ঘোর
ষণ্ড এবং ব্যভিচারী, ভণ্ড এবং চোর।
বললাম এই যাহা, প্রমাণ হবে—তাহা!
জেনেশুনে জজবাবু—যে, আর একজনের স্ত্রী এ,
তবু গোপীর স্ত্রীকে সটাং এলেন ঘরে নিয়ে!
নেই কি জ্ঞান-কাণ্ড? অকাল-কুষ্মাণ্ড!
একেবারে খালি ওটার বিদ্যাবুদ্ধিভাণ্ড!!
পঁয়ষট্টি বছরের বুড়ো, হতভাগা গাধা,
অনায়াসে হ’ত পারে যে তার ঠাকুরদাদা—
নিয়ে গিয়ে তারে, জ্ঞাত ব্যভিচারে
বিনাশিলি ধর্ম তাহার নিঃসঙ্কোচে?—আরে—
তুই একটা জজ! নেই কি লজ্জাও তোর ছাই?
ম’রে যাবি টুক্ ক’রে তুই কবে যে—ঠিক্ নাই!
করেছিস্ ত বিয়ে বেটা শুধু টাকার জোরে
অপরূপা সুন্দরী এই বালিকাকে ধ’রে!

নিজের ছেলের বিয়ে, কোথায় দিতে গিয়ে
নিজে এলি বিয়ে ক'রে? তুই কি একটা মানুষ!
তুই তো পশু, পক্ষী, মৎস্য, লাটিম কিম্বা ফানুষ!"

বললেন হেঁকে ব্যারিস্টারটি: "উকিল মশয়! কেন
মক্কেলকে আমার, মিছে গালাগালি দেন ও?"
"গালাগালি! মশয়, আপনার মক্কেল অতি শুয়োর,
কোলা ব্যাং—ওর যাওয়া উচিত ভিতরেতে কুয়োর;
সেখানেতে লুকিয়ে, না খেয়ে, ও শুকিয়ে,
কুঁকড়ে ম'রে যাওয়া উচিত—এত স্বভাব কু ওর!
যখন গোপীকৃষ্ণ আসে নিয়ে জজের স্ত্রীকে
তখন নিশুত রাত ও আঁধার ঘুটঘুটে চৌদিকে
গোপীকৃষ্ণ, প্রভু, জানত না তো কভু
সুশীলা যে অন্যের স্ত্রী—অনিবার্য যুক্তি।
গোপীকৃষ্ণ পেতে পারে বেকসুরী মুক্তি।
কিন্তু ঐ যে হাঁড়িমুখো বানর বেটাচ্ছেলে—
আজ্ঞা হোক্ এক্ষুনি ওকে পাঠিয়ে দিতে জেলে
উনি আবার জজ! বদ্‌মাস্! পাজি! আরে খেলে যা!
নিজে চুরি করে, নালিশ—যা বেটা, যা জেলে যা।"

"আবার গালাগালি!—" ব্যারিস্টার উঠলেন ব'লে।
বললেন উকিল: "চুপ্ করো, নয় যাও বাইরে চ'লে।
আমার সময় দাদা. দিও না ক বাধা
জজটা যেমন তেমনি কি এ ব্যারিস্টারটাও গাধা।"
"কোর্টে অপমান! ভালো যদি চান—"
বললেন আবার ব্যারিস্টারটি—"আপনি বেরিয়ে যান।"

"এও কি দাদা হয়—একি তোর ছেলের হাতে মোয়া ?
এমনি মারব রগে চড় যে দেখবি সবই ধোঁয়া !"
শুরু পরে হাতাহাতি, পরিশেষে লাথালাথি
পরে চুলোচুলি এবং পরিশেষে দাড়াদাড়ি ;
দেখলেন শেষে হাকিম—যখন হ'ল কিছু বাড়াবাড়ি ;
বললেন : "এ-আদালত আজ অনেকক্ষণই সয়েছে,
আর সইতে পারে না কো—বেশ অপমান হয়েছে।
এই অপমান করার দরুন আদালত ও আইন,
হ'ল প্রতিপক্ষের আজ দুশো টাকা ফাইন।"

এইরূপ প্রসঙ্গ হ'য়ে গেল ভঙ্গ
হাকিম তখন দিলেন রায়, তার এবম্বিধ মর্ম—
"যাও হে, করো বাড়ি গিয়ে যার যা নিত্যকর্ম।
হে বৃদ্ধ জজ ! কাদম্বিনীই তোমার যোগ্যা ভার্যা।
গোপীকৃষ্ণ ! এই সুশীলাই তোমার স্ত্রী, আর যার যা
অন্য দাবি ডিশমিশ—ইচ্ছা হয় তো পরে কারো
সিভিল কোর্ট খুব খোলা আছে, নালিশ করতে পারো।"
জজটি অতি ক্লিষ্ট—গোপী অতি হৃষ্ট
হ'লেন তাতে, অতি স্পষ্ট হ'ল সেটা দৃষ্ট।
সবার মাঝে সাফ, দিলেন তিনি লাফ,
সুশীলাকে ধ'রে গেলেন গাড়ি ক'রে,
বৃদ্ধ জজকে বৃদ্ধাঙ্গুলি দেখায়ে সজোরে।

# মর্ম

১। হিন্দু বিবাহটা হয় ত খুবই আধ্যাত্মিক,
শুদ্ধ সেটা চুক্তি নয়—তা অবশ্যই ঠিক্।
কিন্তু বৃদ্ধ হয়ে বালিকাকে বিয়ে করায়
আধ্যাত্মিকতাটা একটু বেশি দূরই গড়ায়;
সেরূপ বিবাহটা আত্মার হয়ত মোক্ষসেতু,
কিন্তু হয়তা প্রায়ই গৃহে অশান্তিরই হেতু।

২। ঘোম্‌টা যে-জিনিসটা ভালো হ'লেও—তা ব'লে
ঠিক্ সাড়ে তিন গজী লম্বা না হ'লেও চলে।
যদিই অন্যে পরিবারের চন্দ্রমুখখানি
দেখে খুসি হয় বা, তাতে এমনই কী হানি?

৩। রেলে যেতে হ'লে সবাই স্ত্রী গাড়ির ঐ মোড়ে
আপন আপন স্ত্রীগুলিকে নিও বুঝে প'ড়ে।

৪। উকিলেতেই অনেক কার্য যায় জীবনে চ'লে
মকদ্দমা জেতে না কো ব্যারিস্টারই হ'লে।

# হরিনাথের শ্বশুরবাড়ি যাত্রা

শ্রীহরিনাথ দত্ত চ'ড়ে সকাল বেলায় ট্রেন্,
দুর্গা পূজার ছুটি—শ্বশুরবাড়ি আসিছেন।
এ-কথাটি সত্য,          শ্রীহরিনাথ দত্ত
পাটনায় এক চাকরি করেন—সে চাকরির কী অর্থ
বলা কিছু শক্ত—কারণ এটি ব্যক্ত
যে, হরিনাথ মাঝে মাঝে করতেন খুব ত্যক্ত
শ্বশুরকে তাঁর টাকার জন্যে—যেন বা তাঁর কন্যায়
বিয়ে ক'রে অভাগিনী চির অবরুদ্ধার
পিতৃ-মাতৃ উভয় কুলই করেছিলেন উদ্ধার।

শ্রীহরিনাথ উপন্যাস তো ক'রে মেলা জড়ো
অষ্টপ্রহর পড়তেন—কাজকর্ম কোনো বড়ো
শেখেন নি ক, ব'সে          পড়তেন খুব ক'ষে
কপালকুণ্ডলা তথা দুর্গেশনন্দিনী,
এবং তাহাই দিবানিশি ভাবতেন খুব তিনি।

হরিনাথের বাপের বাড়ি ছিল পাবনায়।
বাঙালদের এক আদিস্থানে—সিরাজগঞ্জ গাঁয়।
শ্বশুরালয় তাঁর হুগলি জেলায়—গরিফায়।
স্ত্রীটি তাঁহার সভ্যা, শিক্ষিতা ও নব্যা,
আরো সে ( তা বলতে গেলে সকল কথা খুলে )
পড়েছিলও বছর চারেক বালিকা-ইস্কুলে।

এখন, বালিকারা শিখলে লেখা এবং পাঠ,
ঘটেই ঘটে কিছু কিঞ্চিৎ সামান্য বিভ্রাট :

বাঁধে না আর খোঁপা, চুলটি ফেরায় তোফা,
শাড়ি এত লম্বা হয় যে, বিরক্ত হয় ধোপা।
শান্তিপুরে, বেনারসি ঢাকাই—যায় চুলোয়,
পরে তারা এখন 'বোম্বাই' পঁচিশ হস্ত লম্বায়;
তাও এত কুঁচোয় যে তার ঘোমটাতে না কুলোয়

শেমিজ পরে তার নিচে, আর জ্যাকেট পরে গায়ে;
দেয় না পায়ে আলতা, বরং মোজা পরে পায়ে;
তার উপরে—জুতো···ইত্যাদি বস্তুত
তাদের জ্বালায় চোটে উঠে মাসি, পিসি, মামী,
পিতা মাতা সর্বস্বান্ত—যায় ক্ষেপে হায় স্বামী।

কাজে কাজেই সৌদামিনীর ছিল সে সব দোষ।
কিন্তু তাতে কেউই বড় করত না ক রোষ।
কারণ হরির শ্বশুর, রাধাকান্ত বসুর
ছিল না তো থাঁকতি টাকার, তাই তাঁর এসব কশুর
"ইন্দোঃ কিরণেষ্বিবাঙ্কঃ" যেত সবই ঢেকে।
খরচ দিতে হ'ত না তো কাউকে পকেট থেকে।
( গোলাকৃতি আকার, অসংখ্য গুণ টাকার
তিনিই তো এ-কলিযুগের পরব্রহ্ম সাকার )
আরো, এটা বলে রাখি সৌদামিনী অতি
রূপসী ও সাধ্বী তেরো বর্ষীয়া যুবতী।

মোটে গত হ'ল মাস পনের ষোলো,
দিয়েছেন বিবাহ সত্বর তদীয় মা বাপ,
একটি বারই হরির সঙ্গে চাক্ষুষ আলাপ।

বিয়ের পরেও হরির বধূ থাকেন বাপের বাড়ি,
দেখতে তাই তিনি হেন সৌদামিনী
আসছেন আজ মহোল্লাসে চ'ড়ে রেলের গাড়ি।

শ্রীহরিনাথ দত্ত এক ইণ্টারমিডিয়েট ক্লাসে
ব'সে গাড়ির বেঞ্চের এক ধারে—একটি পাশে,
জানলা দিয়ে ঠায় তাকিয়ে চিবচ্ছিলেন পান,
এবং সত্নর রূপরাশি করতেছিলেন ধ্যান।
( আহা! সে-রূপরাশি—চাহনি ও হাসি
পাবে না ভাই, খুঁজে সারা বৃন্দাবন ও কাশী! )
দেখবেন সেই বঁধুর বদনখানি মধুর,
ডাকবেন খুব ভালোবেসে নামটি ধ'রে সত্নর;
কবেন কী কী কথা, কী কী রসিকতা
করবেন-যে সত্নর সঙ্গে অনেক দিনের পরে—
ভেবে হরিনাথের মুখে হাসি আর না ধরে।

তিনি শ্বশুরবাড়ি গিয়ে ঘরে তুয়োর দিয়ে
প্রথমত ডাকবেন তায় সম্বোধিয়ে—"প্রিয়ে!"
বলবে সত্ন: "নাথ!" পিঠ-পিঠ বলবেন অমনি তিনি:
"প্রাণেশ্বরী! প্রিয়তমে! সত্ন! সৌদামিনি!"
জবাব দেবে সত্ন: "ওগো প্রাণেশ, বঁধু!
হৃদয়বল্লভ! প্রাণাধিক! কান্ত! প্রভো! পতি!
সর্বস্ব! আনন্দ নিলয়!" —ব'লেই সে-যুবতী
তক্ষনি তাঁর আলিঙ্গনে বদ্ধ নিঃসন্দেহ
মূর্ছা যাবেই—সামলাতে তা পার্বে না কো কেহ!

এই ভেবে হায় হরিনাথের আকুল হ'ল প্রাণ,
চক্ষু হল সিক্ত এবং মুখটি হ'ল ম্লান।

ভাঙলে পরে মূর্চ্ছা, উঠে আবেগে অচিরে
বলবেই সে নিয়মমত ভাসি' অশ্রুনীরে :
"নাথ হে! তোমার লাগি' নিশি নিশি জাগি',
কী হয়েছি দেখ না হায়, এ-দেহ কি রহে,
তোমারি বিরহে কান্ত! তোমারি বিরহে,
পাষাণ-হৃদয় নিষ্ঠুর! নিদয়!"
"নিষ্ঠুরে প্রেয়সি"—তিনি বলবেন তায় চুমি',
"কী রূপে যে গিয়েছে দিন—জানো তা কি তুমি?"
এ উহারে আলিঙ্গিয়া নিঃসন্দেহ পরে
কাঁদবে তারা দু চার ঘণ্টা ধ'রে তারস্বরে।
ভাবতে ভাবতে উক্তরূপে বিরহী শ্রীহরি
কেঁদে ওঠে সত্যিই হায় ভেউ ভেউ ভেউ করি'!

পাশে একটি ভদ্র ব্যক্তি—জানি না লোকটি কে—
অতি ফরসা রং একহারা তার ঢং,
টস্‌-টসে সে বৃদ্ধ, যেন আম্র সিদ্ধ,
বারম্বার সেই ভাবে-মগ্ন হরিনাথের দিকে,
চেয়ে চেয়ে দেখছিলেন তার উক্ত সকল ব্যাপার
ভাবছিলেন কি লোকটার এ-লক্ষণ সব ক্ষ্যাপার!
পরে যখন দেখলেন যে—আর্শি বাহির ক'রে
হরি চোখের সাম্‌নে সেটা আধটি ঘণ্টা ধ'রে

চেয়ে তারই পানে অতৃপ্ত নয়ানে
মুখটি টিপে হাসেন, এবং আঁচড়ান তাঁর দাড়ি,
পালিশ-করা জুতি, কালাপেড়ে ধুতি—
বুঝে নিয়ে ব্যাপার কতক—দূরের বেঞ্চি ছাড়ি',
বসলেন অবিলম্বে হরিনাথের কাছে এসে।
অমনি আলাপ হ'ল সুরু—দু তিন বার কেশে :
মহাশয়ের নাম ? ও নিবাস ? হয় কোথা তাঁর থাকা ?
কোথা যাবেন ? কী করেন ? আর পান বা কত টাকা ?
ইত্যাদি অগুন্তি প্রশ্নে করি' সুতদন্ত
জেনে নিলেন বুড়ো ব্যাপারটি নিগূঢ় ;
তার নাম ও বাড়ি, নক্ষত্র ও নাড়ী—
হরিনাথের নববধূর বয়সটি পর্যন্ত।

এখন, বুড়োর হাতের উপর ব'সে র'য়ে র'য়ে
ঝুলছিল সময়টা যেন বেশি ভারি হ'য়ে।
করলেন তাই মহাশয়টি মনস্থ অগত্যা
সময়টাকে নিয়ম'ত করিবারে হত্যা।
তাই শুধালেন তিনি আবার : "পঁহুচিবেন কটায় ?"
জবাব দিলেন হরি : "তা—রাত আটটা কিম্বা নটায়।"
"চিঠি লিখেছেন ?"—"ইশ্ ! বাঙাল পেলেন না কি আমায় ?
চিঠি লিখে শ্বশুরবাড়ি যায় কবে কেউ জামাই ?"
"সে কি বলেন ? জানেন—যেতে হবে কত রাত ?
ঘুমিয়ে হয়ত পড়বে সবাই—পাবেন না যে ভাত !"
—"হয় কখনো কি এ ? একটি বছর ঘিয়ে
পায় না খেতে নতুন জামাই শ্বশুরবাড়ি গিয়ে ?

যাব এমনি হঠাৎ যে, সেই হর্ষের ঘোর ঝড়ে
বিরহিণী সদ্য আমার মূর্ছা যাবে প'ড়ে।"
এই ব'লে হরিনাথ আবার আয়না ক'রে বের
দেখে নিলেন গর্বে নিজের চেহারাটি ফের।

তখন ভদ্রলোকটি ছেড়ে ও সব কথা বাজে
হরিনাথের কাছে ঘেঁসে আরো, রসিক ধাঁজে
বললেন একটু কেশে, মৃদু মন্দ হেসে :
"মহাশয়ের চেহারাটি অতীব সুচারু,
মনে তো পড়ে না এমন দেখেছি যে কারু;
(তবে) একটি কথা খাঁটি : এমন পরিপাটি
চেহারাটি দাড়িতেই যে ক'রে দিল মাটি।"
হরিনাথের সে-বিষয়ে হ'ল কিছু সন্দ :
"কেন মশয়? দাড়িটাকে কিসে দেখেন মন্দ?"
—"জানেন না কি কিসে? এহেন মিশমিশে
কালো দাড়ি রাখে শুধু বাবুর্চি সহিসে
এহেন কোঁকড়ান ঘন, এত লম্বা দাড়ি—
রাখে মুদ্দফরাস মুচি, দর্জি এবং হাড়ি।
এখনকার সব দাড়ির ফ্যাশন—করেন নি কি পাঠও :
দাড়ি হবে ছুঁচলো, সোজা, কটা এবং খাটো।
রামোচন্দ্র! হেন দিশি এবং ধেনো
দাড়ি বুদ্ধিমান হয়েও রাখতে গেলেন কেন?
এক্ষুনি হরিনাথবাবু, দাড়ি ফেলে দেন-ও।"

হায়, শুনে এই সব হরি তো নীরব!
ভাবতে থাকেন : "তাই তো! কেমন ক'রে মায়া ছাড়ি'
দিই ফেলে বা এত দিনের এমন পোষা দাড়ি?"

ভদ্রলোকটি তখন ক'রে আন্দাজ তার সন্দ
বললেন ঈষৎ হেসে, আবার একটু কেশে :
"মানে বিশেষত শিক্ষিতা স্ত্রী যত
দাড়ি ফাড়ি একেবারেই করে না পছন্দ ;
অতিশয়ই রাগে এবং অতিশয়ই চটে।"
বললেন হরিনাথ তখন ভড়কে গিয়ে : "বটে ?
সত্যি ?"—"নয় কি মিথ্যে ? মিথ্যে কইবার আমার মানে
এ-কথা কলকাতায় বলুন দেখি কে না জানে ?"
"কিন্তু এ যে বহুদিনের !"—বুলিয়ে তার হাত
আর্শি সামনে ধরি', বললেন আবার হরি :
"কত যত্নের একে—ফেলে দেব অকস্মাৎ ?"
"দেবেন না তো দেবেন না কো। হ'লে একটু সাফ—
সুন্দর ঐ বদনখানি—আমার তাতে লাভ ?"
এই ব'লে সে-বৃদ্ধ—যেন একটু চটে গিয়ে—
হেলান দিলেন, মুখটি ঢেকে হাতের কেতাব দিয়ে।

"তাই তো তাই তো"—ব'সে আবার ভাবতে থাকেন হরি :
"কামাব—কি কামাব না ? এখন যে কী করি ?"
ভদ্রলোকটি বললেন হঠাৎ বইটি ক'রে বন্ধ :
"আর ও ছি ছি, একী আসুন দেখি দেখি !
দু এক গাছ যে পাকা ! হোন্ তো দেখি বাঁকা !
রামচন্দ্র ! দাড়িতে কি এমনও দুর্গন্ধ !
ওয়াক্ ! ওয়াক্ ! ওয়াক্ !" —"সত্যি নাকি ?"—"ওয়াক্ !
কী দুর্গন্ধ ! মাগো ! আপনি বাঙালই নিঃসন্দ !"
—"বলেন কী ?"—"ছিঃ ! দেখতে পান না ? আপনি বুঝি অন্ধ ?

এ-দাড়িও রাখে ? ছ্যা ছ্যা ! নিয়ে এমন দাড়ি—
সত্যি কথা বল্‌তে কি তা—গেলে শ্বশুরবাড়ি,
ভাববে সবাই আপনাকে ডোম, মুদ্দফরাস হাড়ি !
ওয়াক্—ওয়াক্—অথুঃ আপনার সেই সতু
দেখবে যখন দাড়ি অমন—এবং শুঁকবে যবে—
চুমো খাওয়া দূরে থাকুক—কথাও না ক'বে।"

এবার হলেন শ্রীহরিনাথ সম্পূর্ণ পরাস্ত
মহোৎসুক্যে বললেন হ'য়ে বিষম রকম ব্যস্ত :
"মশয় ! দেখুন তবে এর কী উপায় হবে ?
এ দাড়িটা কামাই কোথা ?"—"কেন, বর্ধমান ?"
"সেখানে কি নাপিত আছে ?"—"কত গণ্ডা চান ?"
তখন তো ঠিক্ হ'ল, থামলে বর্ধমানে গাড়ি
হরিনাথ সেই অবসরে কামিয়ে নেবেন দাড়ি।

ঘট ঘট ঘট—শোঁ··· ঘটক ঘটক—পোঁ !
বর্ধমানে ক্রমে গাড়ি এল করে চোঁ।
যেমন বর্ধমানে এসে থামল রেলের গাড়ি,
নামলেন হরিনাথ অম্‌নি—কামাতে তাঁর দাড়ি।
বহু অন্বেষণে তখন সে-স্টেশনে
পেলেন একটি নাপিত—কিন্তু কার কথা বা কে শোনে ?
কারণ সেটি যে বারোশো বিরাশি সাল—যে-সনে
নবীনের হয় দ্বীপান্তরটি বিচারেতে সেশনে ;
সবাই সেই গল্পে-মুখর—পড়েছে ঢিঢিকার !
অনেক অনুনয়ে নাপিত কথঞ্চিৎ তো স্বীকার।

(এখন) দাড়ি অতি প্রবীণ (এবং) নাপিত অতি নবীন,
বাকি সময় আটটি মিনিট।—"এত তাড়াতাড়ি"
ভাবল পরামানিক : "যাবে কামানো কি দাড়ি ?"
যা হোক্, সে-বিষয়ে ভাবতে গেলেই নিজের ক্ষতি :
( নাপিতেরো ছিল সেদিন টানাটানি অতি )
বলল : "একটি টাকা নেবো কামাতে এ-মস্ত
প্রবীণ দাড়ি।" হরি স্বীকার ; তায় করি' টাঁকস্থ,
পরামানিক ভাই ক্ষুরটি ক'রে তাঁহার বাহির
বসলেন তো করতে ত্বরিত নৈপুণ্য জাহির।
তারপরে তৎক্ষণাৎ কচাৎ কচাৎ কচাৎ
কাঁচিতে বাঁদিকের দাড়ি হ'ল তো তার নিপাত।
পড়ল তাতে সাবান জল, আর পড়ল ক্ষুরে শান :
ঘ্যাঁশ ঘ্যাঁশ ঘ্যাঁশ ফ্যাঁশ ফ্যাঁশ ফ্যাঁশ
একটু একটু ক'রে দাড়ি হ'ল নিপাত—আর
হরিনাথের বাঁদিকের মুখ হ'ল পরিষ্কার।

এখন নাপিত হাঁচি' যেমনি লাগায় কাঁচি
ডান দিকে তার হায়! অমনি শোনা যায় :
বর্ধমানের "ঢং ঢং ঢং" ঘণ্টা তিনটি বার
শোনা গেল সেটি অতি প্রচণ্ড ও সাফ!
( পাঠক মশয়! এ-সময়টা করবেন আমায় মাফ
যদি গোলে ছন্দ হয় একটু মন্দ! )
হরি তো আর নেই—দিলেন একটি দারুণ লাফ
চাদর টাদর ফেলে লোকজন সব ঠেলে
উঠলেন এসে ঊর্ধ্বশ্বাসে কোনো মতে রেলে।

এখন বলি এখানেতে, সত্য কথাটা কী
তখনও সময়ের ছিল পাঁচটি মিনিট বাকি।
সেটি মোটে প্রথম ঘণ্টা। কে না বলুন জানে—
দুবার ঘণ্টা চিরকালটা পড়েই বর্ধমানে ?
রইলেন পাঁচ মিনিট হরিনাথ তো ব'সে খাড়া ;
বাজল আবার "ঢং ঢং ঢং" তিনবার—তা ছাড়া
করল গাড়ি শোঁ তারপরেতেই পোঁ
ভক্ ভক্ ভক্ ভট ঘটক ঘটক ঘট্
ইষ্টেশনের প্লাটফর্ম সে ছাড়িয়ে গেল চট্।
গেল সে-রেলগাড়ি বর্ধমান হায় ছাড়ি'
র'য়ে গেল আধ-কামানোই হরিনাথের দাড়ি।

তখন ভদ্রলোকটি হেসে হরির কাছে এসে,
বললেন : "একী মশয় ! ক'রে ফেললেন আজ একী ?"
রেগে জবাব দিলেন হরি : "মশয় ! দেখুন দেখি !
আপনারি কুপরামর্শে দাড়ির অবস্থাটি !"
"তাই তো ! একেবারে দাড়ি করেছেন যে মাটি !
এমনও কি করে ?—তবে হয়েছে এক লাভ,
মুখের তবু কতকটা তো হয়ে গেল সাফ !"
ব'লে তারস্বরে হো হো হো হো ক'রে
ভদ্রলোকটি হাসতে থাকেন দশটি মিনিট ধ'রে !

রইলেন হরিনাথ ব'সে চুপটি করে, রেগে ;
হুগলিতে যেই থামল গাড়ি—অতি তীব্র বেগে,
ট্রেনটি থেকে নেমে, একটুও না থেমে,—
( সবাই তাকায় মুখের পানে—সাহেব এবং মেমে )

দৌড় দিয়ে ভাড়া ক'রে একটি এক্কা গাড়ি,
হরিনাথ—আর কথাটি নেই—চোঁচা দিলেন পাড়ি।

*　　　*　　　*

রাত্রি হবে দুপুর,　　　বাড়ির মধ্যের উপর
সৌদামিনী এবং ছোট বোন তার—এই দু'য়ে
তাদের বৃদ্ধা দিদিমায়ের দুটি পাশে শুয়ে
অকাতরে ঘুমিয়ে আছে মাটির উপর প'ড়ে।
বাড়ি অতি স্তব্ধ　　　নেই কো সাড়া শব্দ—
হেন কালে উত্তরিলেন হরি নৌকা চ'ড়ে;
হ'ল দেরি বেকুফিতে হরির নাওয়ের মাঝির—
তাইতে হরি শ্বশুরবাড়ি দুপুর রাতে হাজির।

বিষম হুড়োহুড়ি এবং দারুণ ডাকাডাকি,—
উঠল জেগে সবাই, ভেবে—ডাকাত পড়ল না কি?
চাকরেরা উঠে সবাই যষ্টি　ক'রে খাড়া,
হতভাগ্য হরিনাথকে করল বেগে তাড়া।
কর্তা বাবু উঠে,　　　ছাদে এলেন ছুটে—
কড়াক্কড় এক হুকুম দিলেন একতলায় না নামি' :
"মারো বেদম!　বজ্জাৎ চোর!"—"আমি, আমি, আমি!"
ক'রে হরিনাথ চিৎকার বললেন—"আহা! এসে—
আমি—আমি—" আর সে আমি—তার পশ্চাদ্দেশে
পড়ল আবার লাঠি,　　　যুদ্ধে নাহি আঁটি,
হরিনাথ তো উপুড় হ'য়ে নিলেন তখন মাটি।
সবাই তাকে বাঁধে,　　　পরে, নিয়ে কাঁধে
নামিয়ে তাকে বাবুর কাছে তাকে মনের সাধে

দিল মনঃপূত জোরে ছ দশ জুতো
কর্তা হাঁকেন : "বেটা ! রাখে তোরে কেটা ?
নামটা কী রে তোর ? বল্ তো শালা চোর !
দুপুর রাতে ডাকাতি ?—কে, বল্ না শালা আমায় !"
"ডাকাতও নই, নই নই চোর, শালাও নই—জামাই ।"
বললেন অবশেষে হরি ক্রমশ হাঁফ ছাড়ি' ।
"জামাই ?—তবে কোথা গেল একটা দিকের দাড়ি ?
বেটা ষণ্ডামার্ক গুণ্ডা ! আবার বলে জামাই, এঃ—
আধখানা তোর দাড়ি কোথায় ?"—"আজ ফেলেছি কামায়ে ।"

পরে পাহাড় সমান, হরি দিলেন প্রমাণ—
যে তিনি ঠিক ডাকাত নহেন, জামাইই বস্তুত ।
তখন শ্বশুর মশয় হলেন দারুণ অপ্রস্তুত, ও
লাজে যেন কাঁথা চুলকিয়ে তাঁর মাথা
বলেন : "বটে বটে ! কিন্তু এমনও কি করে ?
চিঠি পত্র না লিখে—এ রাত্রি দ্বিপ্রহরে—
ছিঃ ছিঃ রাম রাম ! বলতেও হয় নাম !
লাঠি খেয়েও 'আমি' ছাড়া কথাও কি না সরে ?
তাতে আধেক দাড়ি লোপাট ! এমনও কি করে ?
এখনি অগত্যা হ'ত যে গো-হত্যা—
মানে—যা হোক শোও গে বাছা বাড়ির ভিতর গিয়ে ।"
স্বগত : "এ-গরুর সঙ্গেও দিইছি মেয়ের বিয়ে !"

হরিনাথ তো শুলেন গিয়ে বিনা কোনো কথা :
"সমাদরের সুরু হ'ল কিছু গুরু
হবে এটা হুগলি জেলার সমাদরের প্রথা,

খেতে দিলেও বোঝা যেত—হ'ত কড়ামিঠে
তা দিলে না মোটে, মরি খিদের চোটে,
পেটে পড়ল দ', লাঠি আর জুতো পড়ল পিঠে।
যা হোক, দেখি—প্রিয়ার মুখপঙ্কজ নেহারি'
পেটের, পিঠের জ্বালা যদি ভুলতে এখন পারি।"
ভাবছেন হরি এম্‌নি শুয়ে বিছানার উপরে।
ওদিকে সদুর মা গিয়ে তাঁর সদুকে জাগিয়ে,
হরিনাথের ঘরে দিলেন আদর ক'রে পাঠিয়ে!

প্রবেশিলেন ঘরে সদু, সহ হৃৎকম্প;
অমনি হরি দিয়ে একটি ছোটখাটো লম্ফ,
তাকে বুকে নিয়ে বললেন: "অয়ি প্রিয়ে!"
হ'ল না তাঁর করতে বেশি সম্ভাষণ সুমধুর—
"ও গো মেরে ফেললে মাগো!"—মূর্চ্ছা হ'ল সদুর।
সদুর মাতা উঠে এলেন ঘরে ছুটে,
দেখলেন—তাঁর সৌদামিনী ধরায় প'ড়ে লুটে!
আর দাঁড়িয়ে জামাইটি তার মুখটি করে ফাঁক,
( একটি দিকে দাড়িশূন্য )—নিস্পন্দ, নির্বাক্!
দেখে গিন্নি আগুন, তেলে যেন 'বাগুন',
বললেন হেঁকে বিষম রেগে: "হনুমানটা কে রে?
সোনার বাছা সদুকে তুই ফেলেছিস্ যে মেরে!
সোনার মেয়েটিরে বিয়ে দিল কি রে
কায়েতের এক নিষ্কর্মার ঢেঁকি—আ মরি রে!
বাবুই তো ঘটালো আপদ্—এ তো ছিল জানাই!
আমি তাই তো বরাবরই করেছিলাম মানাই!

বেরো বাঁদর, বাড়ি থেকে!—দাঁড়িয়ে তবু? বেরো!
দেখছিস কী চেয়ে? আহা সোনার মেয়ে!
কপালেরি গেরো গো সব কপালেরই গেরো।"
তখন সতুর মা মুখে তার জলের ছিটে দিয়ে,
জাগিয়ে তু'লে সঙ্গে ক'রে চ'লে গেলেন নিয়ে।

দেখে ব্যাপার এই হরি তো আর নেই!
খেয়ে উক্ত তাড়া, দিলেন না কো সাড়া,
ভাবতে লাগলেন একেবারে সঙের মত খাড়া
গেল ভেঙে, হায় হায়, তাঁর সারা পথের আশা!
ভুলে গেল সৌদামিনী এত ভালোবাসা?
দুর্গেশনন্দিনী কিম্বা মৃণালিনী
কেউ কোনদিন ধপাৎ ক'রে স্বামী-দরশনে
নিয়েছিল মাটি যে—কই, পড়ে না তো মনে!
চাইলে না কো ভালো ক'রে কইলে না কো কথা!
আর, জামাইয়ের এ কী রকম সমাদরের প্রথা?
আহারের সঙ্গে তো মোটে নেই কো নামগন্ধ!
আদর সুরু লাঠি জুতায়—শেষে অর্ধচন্দ্র!
যা হোক এসব ভেবে কি জানি, যান ক্ষেপে
পাছে তিনি—ছাড়ি' সাধের শ্বশুরবাড়ি,
জেগে সারা রাত, সকালে কামিয়ে বাকি দাড়ি
পরের দিনই দিলেন জামাই ফের পাটনায় পাড়ি।

## মর্ম

প্রথমত : নিজের কার্য ফাঁকি দিয়ে বড়ো
পোড়ো না কো উপন্যাস—আর যদি কিছু পড়
নিতান্তই—পোড়ো ভালো কাজের বই। ধেনো
উপন্যাসের অধিকাংশই গাঁজাখুরি জেনো।

দ্বিতীয়ত : দাড়ি কভু তাড়াতাড়ি
কামিও না কো—চ'লে যায় তা যাক না রেলের গাড়ি !
না হয় একদিন হ'লই দেরি যেতে শ্বশুরবাড়ি।

তৃতীয়ত : কাউকে বেশি করো না বিশ্বাস,
এবং নিজের বাড়ির কথা কোরো না কো ফাঁস
যাহার তাহার কাছে—এ জগতে আছে
হরেক রকম মানুষ, সেটা দেখে নিও শিখে—

শেষত : যেও না কোথাও চিঠি নাহি লিখে।

## কলি যজ্ঞ

(অনুষ্টুপ্ ছন্দ)

ব্যারিস্টার উকীলাদি মহাযজ্ঞ সমাধিলা।
ভারতে ভারি অদ্ভুত আশ্চর্য মহতী সভা॥
আসিলা সে মহাযজ্ঞে মহারাষ্ট্রীয় পশ্চিমে।
মাদ্রাজী উড়িয়া শীখ বঙালী চ দলে দলে॥

কাহারো পরনে কুর্তী, কাহারো উড়ুনী উড়ে।
কাহারো বা ঝুলে চাপ্‌কান্‌, কাহারো সাহিবী ধড়া ॥
কাহারো সম্মুখে টেড়ী কাহারো পিছনে টিকী।
কাহারো উপরে ঝুণ্টী—কা কস্ত পরিবেদনা ॥
এরূপ বিবিধা মূর্তি সমাগত সভাতলে।
বক্তৃতা করিয়া—বাবা লড়াই করিতে ফতে ॥
তন্মধ্যে মুখসর্বস্ব বঙালী হি পুরোহিত !
রেজলূশন-নির্মাণে—বক্তৃতায় মহারথী ॥

এ-হেন হি মহাযজ্ঞে হৈল হে বক্তৃতা সুরু।
ইংরাজের মহা কেচ্ছা ইংরাজী রেজলূশনে ॥
ইংরাজীতে কথাবার্তা ইংরাজীতে চ বক্তৃতা।
প্যাণ্ডলের তলে আজি ইংরাজীতে খদী ফুটে ॥
"বাহবা বাহবা" শব্দ সমুত্থিত সভাস্থলে।
"বাহবা বাহবা" শব্দে করতালি চটাপট ॥
এরূপ শুদ্ধ ইংরাজী এরূপ উপমা ছটা।
"এরূপ শব্দ-বিন্যাস এরূপ দ্রুত বক্তৃতা ॥
সিসিরো, পিট, বর্কাদি কাছাকাছি ত নিশ্চয়।"—
একবাক্যে মহাহর্ষে বলিলা সব কাগজে ॥

চা-পান-নিরত প্রাতে ইংরাজ লাট সাহিব।
পড়িয়া এ-মহাবার্তা আতঙ্কে ত বিমূর্ছিত ॥
উঠিয়া দীর্ঘ নিশ্বাসি' বলিলেন অতঃপর।
"এ-জাতিকে দমে' রাখা দেখিতেছি অসম্ভব ॥
উঠিবে উঠিবে এরা ঠেকানো বড় দুষ্কর।
বুঝি যে এখন শ্রেয় মানে মানে পলায়ন ॥"

লাট সাহিব ইত্যাদি, করি উক্ত বিবেচনা।
পোঁটলা পুঁটলী বাঁধি স্বদেশে দেন চম্পট ॥
পর প্রাত হ'তে রাজ্য আর্য জাতির সংস্থিত।
পর প্রাত হ'তে কীর্ণ হিন্দুধর্ম সনাতন ॥
বিস্তীর্ণ আর্য সাম্রাজ্যে সবার সম্মতিক্রমে।
রেজলুশন নির্মাতা বঙালী হইলা প্রভু ॥
আশ্চর্যরূপ রাজত্ব বঙালীর বলে সবে।
কেবল বক্তৃতাজোরে করে রাজ্য চবৈতুহি ॥

একদা আসিয়া আফ্‌গান্‌ আক্রমিল হি ভারত।
মহাকাবু সবে খেয়ে বঙালী বক্তৃতা হুড়া ॥
তৎপরে রুবিয়া আসি' গ্রাসিতে দেশ উদ্যত।
বঙালী বক্তৃতা-চোটে করে দেশে পলায়ন ॥
বঙালী বক্তৃতা শব্দে কাঁপে ইংলণ্ড জর্মনী।
কাঁপে ফরাসী মার্কীন কাঁপে সসাগরা ধরা ॥
ধন্য ধন্য প'ড়ে গেল সর্বত্র এ-মহীতলে।
ভরিয়া গেল এ-দেশে মীটিঙ রেজলুশনে ॥

একদা তু বঙালীর হৈল হে ঘোর মুস্কিল।
কূটতর্ক উঠে এক মহাদ্বন্দ্ব ঘরে ঘরে ॥
উঠিল কুটিল প্রশ্ন সমস্যা জটিলা অতি।—
"শাস্ত্রীয় কি অশাস্ত্রীয় কচুপোড়া হি ভক্ষণ ॥"
আবার হইলা দেশে ডাকিতা মহতী সভা।
সমাগত সেই প্রশ্ন বিচার করিতে সবে ॥
আবার সে-সভাস্থানে হৈল হে বহু বক্তৃতা।
আবার বাহবা শব্দে করতালি চটাপট ॥

কিন্তু সেই মহাপ্রশ্ন মীমাংসা হইবে কিসে।
সবাই বক্তৃতাদক্ষ—সবাই বক্তৃতা করে ॥
পরিশেষে সভাস্থানে সবাই অপরাজিত।
দিলে হি বক্তৃতা চোটে উড়াইয়া তো পরস্পরে ॥
বঙালী মহিমা কীর্তি কলাপ কাহিনী যদি।
শুন মন দিয়া বাবা!—পুনর্জন্ম ন বিদ্যতে ॥

## কর্ণ বিমর্দন কাহিনী

(পজ্ঝটিকা ছন্দ)

জানো না কি কদাচন মূঢ়!
কর্ণ বিমর্দন মর্ম কি গূঢ়?
কর্ণ দিবার কি কারণ অন্য,
যদি না তা আকর্ষণ জন্য?
যদি বল সেটা শ্যালী ভিন্ন
অপর করে নয় আদরচিহ্ন;
তবু যদি সাহিব অঙ্গে সঙ্গে
টানে, হয় তা মধুর—বিকল্পে।
অন্তত নাসা রক্ষার্থে, সে
কানমলা হয় গিলিতে হেসে।
যাবা সে-দশ-ইঞ্চি গ্রন্থে—
বিপুল বিশাল প্রকাণ্ড হস্তে—

শূকর-গো-মৃগমাংসে পুষ্ট—
আছে রক্ষা হইলে রুষ্ট ?
কর্ণাকর্ষণ অতিশয় তুচ্ছ,
যা কয় সাহিব, নাড়িব পুচ্ছ,
"হজুর হজুর" বলি' জীবনমরণে
রব' পড়ি' ইস্তুনিন্দিত চরণে ;
—রহিও খুশি, ঘুঁষি আশ্‌টা, রাগে
মেরো না কো কেবল নাকে।
ও-ঘুঁষি পড়িলে কর্ণে, স্তব্ধ
ত্রিভুবন—শুনি শুধু ঝাঁ ঝাঁ শব্দ !
ও ঘুঁষি পড়িলে গণ্ডে জোরে,
একেবারে মাথা ঘোরে !
কাণা নিশ্চিত পড়িলে চক্ষে !
ভূমিবিলুণ্ঠিত পড়িলে বক্ষে !
পড়িলে দন্তে, বিভয় পংক্তি !
পড়িলে নাকে রক্তারক্তি !
শুধু ও-অঙ্গুলি কুড়ল স্পর্শে
শ্রবণে তো প্রভু অমিয়া বর্ষে !
বসিয়া বসিয়া নিজঘর মধ্যে
লেখা সোজা গদ্যে পদ্যে—
"সমুচিত, তুলিয়া ঘুঁষি নিজহস্তে
মারা বেগে অরাতি মস্তে !"
জানো না সে-স্থানে, একা
লাগে প্রথমত ভেবাচেকা ;
যখন পরাজয় খলু অনিবার্য—
তখন কি মুষ্টি বুদ্ধির কার্য ?

না হইলে সমসস্তিন অবস্থা,
যাক্যে বীরত্ব হি অতি সস্তা।
মাখি তৈল ঘন কুঞ্চিত কেশে,
স্নানস্নিগ্ধ উদরটা, ঠেসে
ডালে ভাতে করিয়া পূর্ণ
গণ্ডে পানে ভরিয়া তূর্ণ
চাপকান পরিয়া আপিস নিত্য
আসি হি পুরুষানুক্রম ভৃত্য,
নাকে কর্ণে, চুপে চুপে
রক্ষা করিয়া, কোনোরূপে
সংসারেতে টিকিয়া আছি—
(রহি না) ঘুঁষী ফুঁষীর কাছাকাছি॥

## রমণীর মুখ

কি সুন্দরই গড়েছিলে রমণীর মুখ,
বিধি রমণীর মুখ!
মুখময় মাখা প্রেম; গোঁফ নাই মোলায়েম,
—ঈষৎ বেহায়া আর ঈষৎ লাজুক—
বিলম্বিত চারু কেশ, সিঁথিকাটা শিরোদেশ;
(বিদ্যা কি বুদ্ধির লেশ নাই বা থাকুক)
বাঁকা ভুরু, টানা চোখ, (কিম্বা টানা নাই হোক,
চাহনিতে সেরে নেয় বিধাতার চুক!)

গণ্ড দুটি পরিপাটি ;  অনত্যুচ্চ নাসিকাটি ;
শ্মশ্রুহীন সুগঠিত কোমল চিবুক ;
ওষ্ঠ দুটি পুরোভাগে,  দুইটি কমল জাগে
সর্বদা তাম্বূলরাগে করে টুক্ টুক্ ।
স্নেহসরলতা মাখা,  যেন চিত্রপটে আঁকা,
দেখিলে করুণ স্নেহে ভ'রে ওঠে বুক ।
আধ ঢাকা ঘোমটায়,  আধখানি দেখা যায় ;
ভাগ্য ব'লে মানি তার দেখি যেইটুক !
যেইটুকু থাকে বাকি  কল্পনায় গ'ড়ে থাকি,
ভাবী আশা দেখিবার রাখি জাগরূক !
—পৃথিবীর সুখ প্রায়  অর্ধেক তো কল্পনায়—
অপরার্ধ মাত্র তার বাস্তবিক সুখ ।

## সমালোচক

টিয়া বলে "গাইতে কেহই কিছুই তো না জানে ।"
দোয়েল কোকিল ঘুঘু শ্যামা যখন ধরে গানে,
টিয়া কাছে গিয়ে অমনি করে চেঁচামিচি,
এবং তার (এ) ডানা তুলে তারে বলে "ছি ছি ।"
পিকেরা একদা মিলে অনেকখানি ভেবে,
যুক্তি ক'রে করজোড়ে কহে শুকদেবে,—
"প্রভুর আলোচনা যেরূপ গুণের পরিচায়ক,
প্রভু নিশ্চয় নিজে একটা উঁচুদরের গায়ক ;

প্রভু একবার দয়া ক'রে গেয়ে দেখান দিকি,
আমরা ( শিখি নি তো কিছুই ) শুনে কিছু শিখি।"
মিয়া মাথা চুলকোয়, ভেবে পায় না বল্‌বে কি যে ;
শেষে কহে, "মহাশয়গণ　　আমি অর্থাৎ নিজে—
বড় একটা গাই না—তবে—বল্‌তে বা কি হাসি—
মহাশয়গণ আমি খাসা ছি ছি কর্ত্তে জানি।"

# মন্দ্র

মন্দ্র প্রকাশিত হ'লে রবীন্দ্রনাথ লেখেন :

" 'মন্দ্র' কাব্যখানি বাংলার কাব্যসাহিত্যকে অপরূপ বৈচিত্র্য দান করিয়াছে। ইহা নূতনতায় ঝল্‌মল্ করিতেছে এবং এই কাব্যে যে ক্ষমতা প্রকাশ পাইয়াছে, তাহা অবলীলাকৃত ও তাহার মধ্যে সর্বত্রই প্রবল আত্ম-বিশ্বাসের একটি অবাধ সাহস বিরাজ করিতেছে।

সে সাহস কি শব্দনির্বাচনে, কি ছন্দোরচনায়, কি ভাববিন্যাসে সর্বত্র অক্ষুণ্ণ। সে সাহস আমাদিগকে বারংবার চকিত করিয়া তুলিয়াছে—আমাদের মনকে শেষ পর্যন্ত তরঙ্গিত করিয়াছে।

কাব্যে যে-নয় রস আছে, অনেক কবিই সেই ঈর্ষ্যান্বিত নয় রসকে নয় মহলে পৃথক্ করিয়া রাখেন,—দ্বিজেন্দ্রলাল বাবু অকুতোভয়ে এক মহলেই একত্রে তাহাদের উৎসব জমাইতে বসিয়াছেন। তাঁহার কাব্যে হাস্য, করুণা, মাধুর্য, বিস্ময়, কখন্ কে কাহার গায়ে আসিয়া পড়িতেছে, তাহার ঠিকানা নাই।

এইরূপে 'মন্দ্র' কাব্যের প্রায় প্রত্যেক কবিতা নব নব গতিভঙ্গে যেন নৃত্য করিতেছে, কেহ স্থির হইয়া নাই ;—ভাবের অভাবনীয় আবর্তনে তাহার ছন্দ ঝকৃত হইয়া উঠিতেছে এবং তাহার অলঙ্কারগুলি হইতে আলোক ঠিকরিয়া পড়িতেছে।

কিন্তু নর্তনশীলা নটীর সঙ্গে তুলনা করিলে 'মন্দ্র' কাব্যের কবিতাগুলির ঠিক বর্ণনা হয় না। কারণ ইহার কবিতাগুলির মধ্যে পৌরুষ আছে। ইহার হাস্য, বিষাদ, বিদ্রূপ, বিস্ময়, সমস্তই পুরুষের—তাহাতে চেষ্টাহীন সৌন্দর্যের সঙ্গে একটা স্বাভাবিক সবলতা আছে। তাহাতে হাবভাব ও সাজসজ্জার প্রতি কোন নজর নাই।

বরং উপমা দিতে হইলে শ্রাবণের পূর্ণিমারাত্রির কথা পাড়া যাইতে পারে। আলোক এবং অন্ধকার, গতি এবং স্তব্ধতা, মাধুর্য ও বিরাট্ ভাব আকাশ

জুড়িয়া অনায়াসে মিলিত হইয়াছে। আবার মাঝে মাঝে এক-এক-পসলা বৃষ্টিও বাতাসকে আর্দ্র করিয়া ঝর ঝর শব্দে ঝরিয়া পড়ে। মেঘেরও বিচিত্র ভঙ্গী;—তাহা কখনো চাঁদকে অর্ধেক ঢাকিতেছে, কখন পূরা ঢাকিতেছে, কখনো বা হঠাৎ একেবারে মুক্ত করিয়া দিতেছে—কখনো বা ঘোর ঘটায় বিদ্যুতে স্ফুরিত ও গর্জনে ধ্বনিত হইয়া উঠিতেছে।

দ্বিজেন্দ্রলাল বাবু বাংলাভাষার একটা নূতন শক্তি আবিষ্কার করিয়াছেন। প্রতিভাসম্পন্ন লেখকের সেই কাজ। ভাষাবিশেষের মধ্যে যে কতটা ক্ষমতা আছে, তাহা তাঁহারাই দেখাইয়া দেন—পূর্বে যাহার অস্তিত্ব কেহ সন্দেহ করে নাই, তাহাই তাঁহারা প্রমাণ করিয়া দেন! দ্বিজেন্দ্রলাল বাবু বাংলা কাব্য-ভাষায় একটি বিশেষ শক্তি দেখাইয়া দিলেন। তাহা ইহার গতিশক্তি। ইহা যে কেমন দ্রুতবেগে, কেমন অনায়াসে তরল হইতে গভীর ভাবায়, ভাব হইতে ভাবান্তরে চলিতে পারে, ইহার গতি যে কেবলমাত্র মৃদুমন্থর আবেশ-ভারাক্রান্ত নহে, তাহা কবি দেখাইয়াছেন।

ছন্দ সম্বন্ধেও যেন স্পর্ধাভরে কবি যথেচ্ছ ক্ষমতা প্রকাশ করিয়াছেন। তাঁহার "আশীর্বাদ" ও "উদ্বোধন" কবিতায় ছন্দকে একেবারে ভাঙিয়া-চুরিয়া উড়াইয়া দিয়া ছন্দোরচনা করা হইয়াছে। তিনি যেন সাংঘাতিক সঙ্কটের পাশ দিয়া গেছেন—কোথাও যে কিছু বিপদ্ ঘটে নাই, তাহা বলিতে পারি না। কিন্তু এই দুঃসাহস কোন ক্ষমতাহীন কবিকে আদৌ শোভা পাইত না।"—'বঙ্গদর্শন', কার্তিক, ১৩০৯—( আধুনিক সাহিত্য

শ্রীসজনীকান্ত দাস ঠিকই লিখেছেন :

"দ্বিজেন্দ্রলালের একান্ত বৈশিষ্ট্য তাঁহার পৌরুষ। কাপুরুষতার প্রতি যথোচিত ঘৃণা এবং ধিক্কারের দ্বারা তাহা গৌরববিশিষ্ট।" ইহাই প্রধানতঃ বিপরীত প্রকৃতিবিশিষ্ট বাঙালী সমাজে তাঁহাকে অপ্রিয় করিয়াছে। বাঙালীর প্রকৃতি এখন অনেক বদলাইয়াছে ; মনে হয়, দ্বিজেন্দ্রলালকে এ-যুগের বাঙালী সমাদর করিতে পারিবেন। সেই ভরসাতেই তাঁহার রচনাবলী প্রকাশিত হইল।" ('দ্বিজেন্দ্রলাল গ্রন্থাবলী'—সাহিত্য পরিষৎ—ভূমিকা)

মন্ত্রের মধ্যে শ্রেষ্ঠ কবিতাগুলিই এখানে সংগৃহীত হ'ল। যাঁরা অন্য কবিতাগুলি পড়তে চান তাঁরা সহজেই সাহিত্য পরিষদের গ্রন্থাবলীতে সেগুলি পড়তে পারেন।

এ-সংকলনে দ্বিজেন্দ্রলালের "রাধার প্রতি কৃষ্ণ" কবিতাটি সম্বন্ধে বক্তব্য এই যে এ-কবিতাটি তিনি তাঁর প্রথম ইংরাজি কাব্যগ্রন্থ Lyrics of Ind-এর Krishna To Radha কবিতার ভাবে ও ছন্দে লিখেছেন। এ-ছন্দ পরে রবীন্দ্রনাথের বলাকায় পূর্ণাঙ্গ ও নিখুঁৎ হ'য়ে ওঠে। এ-ছন্দে দ্বিজেন্দ্রলাল আরো দুটি কবিতা লেখেন : আশীর্বাদ ও উদ্বোধন। শেষেরটি প্রথম প্রকাশ হয় আর্যগাথা দ্বিতীয় ভাগে।

দি. কু. রা.

# নবদ্বীপ

গঙ্গাজলাঙ্গী সঙ্গমে নবদ্বীপপুর।
এইখানে গৌরাঙ্গের গম্ভীর মধুর
উঠেছিল সঙ্কীর্ত্তন ;—কোথায় অকূল,
বাত্যোৎক্ষিপ্ত সমুদ্রের সুনীল, বিপুল,
প্রমত্ত, প্রচণ্ড এক তরঙ্গের মত
আসি', ছেয়েছিল বঙ্গদেশ ;—শত শত
আবর্জ্জনাপূর্ণ গৃহাঙ্গন, পথ, মাঠ,
জীর্ণগৃহ, ভগ্নচূড় মন্দির, বিরাট
শ্মশান, বিধৌত করি' তাহার নির্ম্মল
নীল জলরাশি দিয়া ; করিয়া সরল,
অভিনব, সুপবিত্র, স্নিগ্ধ, শান্তিময়,
প্রেমপূর্ণ, ভক্তিনম্র,—মানব-হৃদয় ;
কাম, ক্রোধ, দ্বেষ, হিংসা, লোভ করি' দূর ;—
প্রিয়তমে !—এই সেই নবদ্বীপপুর।
আর তাও বলি, এই সেই নবদ্বীপ,
যেইখানে বীর আর্যকুলের প্রদীপ
বঙ্গেশ লক্ষ্মণ সেন, প্রবৃত্ত আহারে,
শুনি' সপ্তদশ সেনা উপনীত দ্বারে,
অত্যদ্ভুতপ্রত্যুৎপন্নমতিত্বসহিত,
পশ্চাদ্দ্বার দিয়া, নৌকারূঢ়, পলায়িত,—
একেবারে না চাহিয়া দক্ষিণে ও বামে,
দ্রুতবেগে উপনীত বারাণসী ধামে।

বঙ্গের গৌরব এই নবদ্বীপপুর ;
বঙ্গের কলঙ্ক এই নবদ্বীপ।—দূর

করি' সে কলঙ্ক, ধৌত করি' সে অখ্যাতি,
লজ্জার পুরীষপঙ্ক হইতে এ-জাতি
উঠাইয়া স্ববলে, গৌরাঙ্গদেব তার
শুষ্ক, শূন্য, প্রেমহীন, সামান্য, অসার,
ক্ষুদ্রচিত্তে, জাগাইয়াছিলেন মহতী
আশা ও সান্ত্বনা।—হেথা সেই মহামতি
মাতিয়াছিলেন প্রভু, মানবের হিতে,
প্রমত্ত উদ্দাম এক প্রেমের সঙ্গীতে।
অবিশ্বাস করিতেছ?—এই ক্ষুদ্র স্থান!
নদীতীরে কাঁচা পাকা বাড়ি কয়খান—
অধিকাংশ চালা ঘর! ময়লার খনি
শীর্ণ গলি! ওই সব মিষ্টান্নবিপণি!
ক্ষুদ্র ক্ষুদ্র দোকানে বিলাতিদ্রব্যঘটা—
লণ্ঠন ( তাহার মধ্যে হিঙ্কসের ক'টা ),
জুতা ( চটী, বুট, আর বোধ হয় তায়
খুঁজিলে দুজোড় ডসনেরও পাওয়া যায় ),
কাঁচি, ছুরি, পেনসিল, পেন, দেশলাই,
ঘাঘরা, পাণ্ট ও টুপি ( যার যাহা চাই ),—
পমেটম, নানাবিধ ফিতের প্যাকেট,
—আর সর্বনাশ!—কুলবালার জ্যাকেট,—
কোথাও চেয়ার, বেঞ্চি, টেবিল, বিলাতি
আলমারি, আয়না, বুরুষ, ছড়ি, ছাতি;
গৃহাঙ্গনে 'কোপি', আরো দুই এক ঘরে
—হরি হরি!—এ কি দেখি—মুরগীও চরে!!!

পুরবাসীদেরই হায় এ কি ব্যবহার!
ধর্ম কর্ম ছাড়ি', করে সুখে নিদ্রাহার;
ভুলিয়া গৌরাঙ্গদেবে, ভুলিয়া ঈশ্বরে,
গাঁজা, গুলি, তাড়ি খায়; কেনাবেচা করে।
ছেলেপিলে নদীজলে স্নান করে বটে,
কিন্তু পূজা করা দূরে থাক্, নদীতটে
দন্তসম্মার্জন সহ কেহ ধরিয়াছে
অতীব অশ্লীল গান, যাহা কারো কাছে
বলিতেও লজ্জা করে। কেহ মিথ্যা দ্বন্দ্বে
করিছে চীৎকার। কেহ শ্রীকৃষ্ণসম্বন্ধে
রটাইছে কুৎসা, আর মর্দিছে স্বগাত্র;
( সম্ভব ছেলেটা কোন কলেজের ছাত্র )
কেহ বা পড়িয়া জলে করে সন্তরণ,
কুটিলকটাক্ষসহ বস্ত্রাবগুণ্ঠন
খর্ব পীন স্নানরত কুলবধূপ্রতি।
কেহ দূরে কারো সঙ্গে উচ্চৈঃস্বরে অতি
করিতেছে বিস্তৃত কুৎসিত আলাপন।
কেহ অর্চনানিরত, মুদ্রিতনয়ন,
বৃদ্ধের পশ্চাতে গিয়া, ভেঙচায় তারে,
বক্ষে পাণিযুগ রাখি'; তার ব্যবহারে
সব দুষ্ট, কিন্তু উনমৌলিক শিশুরা
করে হাস্য; চমকিয়া চক্ষু মেলি' বুড়া
শিক্ষাদানহেতু তাহাদের পানে ধায়;
ক্ষিপ্রতর পদক্ষেপে তাহারা পালায়।

সত্য বটে ; কিন্তু প্রিয়ে, তবু সত্য, এই,
এই সেই নবদ্বীপধাম ; এই সেই
তীর্থভূমি ; এই সেই চিরস্মরণীয়,
পঙ্কিল পবিত্র, কুৎসিত সুন্দর, প্রিয়
অক্ষয় স্মৃতির মঠ, চির অভিরাম,
—প্রেমের জনমক্ষেত্র—নবদ্বীপধাম।
—শ্রীগৌরাঙ্গ যে-প্রেমের উন্মত্ত, অধীর,
দুর্নিবার টানে ; কৃষ্ণতরজনীর
অন্ধকারে ; উদ্‌ভ্রান্তচরণক্ষেপে ; ছাড়ি'
মাতা, দারা, পুত্র, বন্ধুবর্গ, ঘরবাড়ি ;
—( যাহা কিছু জগতের প্রিয়, মনোরম,
মনুষ্যের ;—যাহার কারণে করে শ্রম,
বহে দাসত্বের হল ; সহে ক্ষুরধার
শত অপমানজ্বালা ; চাহিয়া যাহার
পানে—একবার শুদ্ধ চাহিয়া কেবল,
ভুলে এই দুঃখরাশি ; এই হলাহল
পান করে হাস্যমুখে, লঘুপ্রাণে হায় ; )
মনুষ্যের সে-আরাধ্য প্রিয় দেবতায়
ঠেলি' ফেলি' পায়ে অনাদরে ; করি' দূর
ফেলিল, অনতিতিক্ত, তীব্র, সুমধুর,
সুরাপাত্র অধর হইতে,—দীনবেশে,
নগ্নপদে, মুণ্ডিতমস্তকে ;—যেন ভেসে
চলিয়াছিলেন কোন্ অজানিত স্রোতে,
বৃন্দাবন পানে ;—এই নবদ্বীপ হ'তে।

বহুদিন পূর্বে, একবার মনে পড়ে,
ভারতসীমান্তে, দূর সুদূর উত্তরে,
শৈলবনচ্ছায়ে, গিরিনির্ঝরপ্রপাতে,
রাজপুত্র এক, ঘন অন্ধকার রাতে,
এইমত, পরিবার পুত্র-পরিজন
ত্যাগ করি' ; তুচ্ছ করি' রাজভোগ্য ধন,
রত্নরাশি, গজ, বাজী, প্রাসাদ, বিভব ;
—নিত্য নৃত্যগীত, নিত্য স্তাবকের স্তব,
রমণীর কলহাস্যপূর্ণ অন্তঃপুরে
নিত্য ক্রীড়া, নিত্য ভোগ,—ছুড়ে ফেলি' দূরে ;
হেন পদব্রজে, হেন অধীর, বিনিদ্র,
হেন অনশনে, হেন সামান্য দরিদ্র,
অতি দীনচিত্তে, অতি দীনতম বেশে,
—চলিয়াছিলেন দূর বন্ধুহীন দেশে।

কিন্তু সে বৈরাগ্যভরে ; —জটিল চিন্তার
কঠোর প্রচ্ছন্ন বিষে নিত্য অনিবার
জর্জরিত চিত্তে, ক্ষুব্ধ অশান্ত অন্তরে,
সংশয়ের অঙ্কুশ তাড়নে, শান্তিতরে ;—
মস্তক উপরে ঘোর ঝঞ্ঝা, চারি দিক্
অন্ধকার ;—যন্ত্রণায় ক্ষিপ্ত দার্শনিক
ছুটিয়াছিল সে, অন্ধ অধীর আগ্রহে
অস্থির আবেগভরে,—কিন্তু প্রেমে নহে।
মানব মাতিয়াছিল শুদ্ধ একবার
এইরূপ অনাবদ্ধ, মত্ত, একাকার,

দুর্নিবার প্রেমে ;—মুগ্ধ ক্ষিপ্ত হরিনামে ;
—আর তাহা শুদ্ধ এই নবদ্বীপধামে।

সে দিন এ নবদ্বীপে জীবন্ত জাগ্রত
ছিল মনুষ্যের আত্মা ; নিত্য ও নিয়ত
বাণীর বীণার মৃদুমধুর অস্থির
উঠিত ঝঙ্কার—স্বচ্ছ শ্যাম জাহ্নবীর
হিল্লোলকল্লোলসম। বিদ্যার অর্চনা,
শাস্ত্রচর্চা, তর্ক, অধ্যয়ন, অধ্যাপনা,
স্বাধীন চিন্তার স্রোত, মৃদুল তরঙ্গে
বহেছিল নবদ্বীপে প্রিয়ে তার সঙ্গে,—
অদ্য এই শুষ্ক মরুভূমে। অহরহ
সুদূর প্রয়াগ, কাশী, দাক্ষিণাত্য সহ
বহেছিল ভাবের বাণিজ্য ; অবিরত
আসিত বিদ্যার্থী জ্ঞানী, গুণী শত শত,
নদীয়ায়। প্রত্যেক গলিতে, বিদ্যালয়
পান্থশালা ছিল, এই নবদ্বীপময়।

পরে এক দিন এই পণ্ডিত-সমাজে ;
এই স্মৃতিশ্রুতিন্যায়নীতিচর্চামাঝে ;
এই কূট তর্কের আবর্তে ;—এক অতি
সুন্দর গৌরাঙ্গ যুবা, ভক্তির মহতী
দুর্দাম বন্যার মত, পড়িল আসিয়া,
ভৈরবমধুরস্বনে ; দিল ভাসাইয়া,
ভাঙ্গিয়া, বিচূর্ণ করি,—নিয়ম আচার,
সমাজনীতি ও ধর্মনীতি ও প্রথার

পুরাতন জীর্ণ বাঁধ। অমনি অধীর
পূর্ণবিকম্পিতবক্ষে ফিরিল নদীর
প্রবল চিন্তার স্রোত; আসিল উন্মত্ত
উচ্ছৃঙ্খল উপদ্রবে প্রেমের রাজত্ব,
নবযৌবনের মত, কোথা হ'তে নেমে;
অমনি উঠিল নৃত্য—মহানৃত্য প্রেমে;
আর সেই সঙ্কীর্তন—মধুর মৃদঙ্গে—
সুমধুর হরিনাম, ছাইল এ বঙ্গে।

আর তাও বেশি দিন নয়। কিন্তু হায়
সে আগ্রহ, প্রেমোন্মাদ, সে ধর্ম কোথায়
আজি, প্রিয়তমে?—তাহা বঙ্গভূমি হ'তে
কোথায় গিয়াছে ভাসি ঘটনার স্রোতে।
তার স্থলে ভাবহীন প্রাণহীন সব
শুনিছ না বৈষ্ণবের শূন্য কলরব?
সেই প্রেমরাশি অদ্য ভিক্ষাব্যবসার
পণ্য মাত্র।—আবার সে কঙ্কাল আচার,
ধর্মের মুখস পরি বিবেকের শূন্য
সিংহাসনে বসিয়াছে। ধর্ম, নীতি, পুণ্য,
ভক্তি, স্নেহ, দয়া, ন্যায়—বিনম্র লজ্জায়
রক্তিম,—নোয়ায় শির গিয়া, তার পায়।
তার স্থলে দীর্ঘ ফোঁটা, দীর্ঘতর শিখা,
গলায় হরির মালা, কৃষ্ণ ও রাধিকা
বেচারির পথে ঘাটে অপমান নিত্য—
ভণ্ডামীর ভাণ, বেশ্যাব্যবসায় বিত্ত,

জুড়ি চৈতন্যেরই সেই পুণ্য বঙ্গধাম।
—অহো কি ধর্মের কি কঠোর পরিণাম!

তবু এই সেই নবদ্বীপ ; ধৌত করে
সেই গঙ্গা, সে জলাঙ্গী, আজও ভক্তিভরে,
তার পদরজ। প্রিয়ে, শিরে লও তুলি,
প্রেমে সুপবিত্র আজো তার স্বর্ণধূলি ;
হোক সে পঙ্কিল আজি,—বিলুপ্তবিভব,
বিহীনসৌন্দর্যজ্ঞানপ্রতিভাগৌরব,
তবু চির পুণ্যময় তাহা, স্বর্গসম—
অবনত কর শির—প্রেয়সি, প্রণম।

## মিলন

( গান )

এসো, আঁখি ভ'রে আজ দেখি হে তোমার হাসিভরা মুখখানি।
এসো শ্রবণ ভরিয়ে শুনি ও-মধুর অধরে মধুর বাণী।
এসো, হৃদয় ভরিয়ে করি নাথ, তব পরশন-সুধাপান।
আজ, প্রাণ ভ'রে ভালোবাসিয়া আমার জুড়াই তাপিত প্রাণ।
বঁধু, জানো কি, ছিলাম কত আশা ক'রে এত দিন পথ চেয়ে ?
আজ, সে-পুণ্যফলে পেলাম স্বর্গ—তোমারে নিকটে পেয়ে !
আজি তোমারি বিমল কিরণছটায়, উজল নিখিল ধরা ;
আজি তোমারি মধুর কলকণ্ঠস্বরে গগন সঙ্গীতভরা ;

আজি তোমারি ও-অঙ্গ পরশে, আকুল অধীর পবন চলে ;
আজি ফুটিছে সুগন্ধ ফুল রাশি রাশি তোমার চরণ-তলে।

জানো, কত দিন আমি গোপনে হৃদয়ে ব'রেছি তোমারে, প্রভু ?
কত ভেবেছি অভাগী আমি এ-জনমে পাব কি তোমারে কভু ?
কত প্রভাত শিশিরে, সন্ধ্যার সমীরে, নিশার তিমিরে, জাগি',
আমি রহিতাম কত উদ্‌ভ্রান্ত হৃদয়ে তোমার দরশ লাগি !
শুনি' স্তনিত জলদমন্দ্র, চমকিয়া চাহিতাম তুলি' মুখ ;
দেখি অরুণউদয় দুরু দুরু করি' কাঁপিয়া উঠিত বুক ;
কত নবীন বসন্তে শিহরিতাম গো, তব আগমন গণি' ;
কত চাহিতাম, শুনি কিশলয়-দলে মলয়ের পদধ্বনি।
—আজি সে তুমি আমার, মিটেছে গো সব প্রাণের বাসনাগুলি ;
আজি জীবন আমার সফলকামনা—পেয়ে তব পদধূলি।

না না, মিটে নি মিটে নি বাসনা, শুধুই ভেঙে গেছে তার বাঁধ ;
শুধু ফুটিয়া উঠেছে মুকুলিত মম প্রাণের সকল সাধ ;
শুধু সুধা পেয়ে যেন বাড়িয়াছে ক্ষুধা, ধন পেয়ে ধন-আশা ;
তব পরশে হরষে জেগেছে প্রাণের ঘুমন্ত এ-ভালোবাসা।
যদি পেয়েছি তোমারে প্রাণ ভ'রে আজি ডাকিব 'আমার' ব'লে ;
আজি এ-কোমল ভুজবন্ধন দিব গো পরায়ে তোমার গলে ;
আজি শুনাব নিভৃতে, হৃদয়ে রচিয়া রেখেছি যে-সব গান ;
নাথ, তোমারে আজিকে ছেয়ে দিব দিয়ে প্রণয়ের অভিধান ;
মম ধরম করম বিকাইব তব কমলচরণতলে ;
আজি হাসিব কাঁদিব মরিব ডুবি' এ-অগাধজলধিজলে।

# সমুদ্রের প্রতি

( পুরীতে )

হে সমুদ্র! আমি আজ এইখানে বসি, তব তীরে—
ঠিক তীরে নয়, এই সুপ্রশস্ত ঘরের বাহিরে,
বারান্দায়, আরাম-আসনে বসি, সুখে, এই ক্ষণে—
'দুনিয়াটা মন্দ নয়' এই কথা ভাবিতেছি মনে।
হায় শুদ্ধ অন্নচিন্তা যদি না থাকিত, ও অন্ততঃ
দিবায় ছয়টি ঘণ্টা পরদাস্য না করিতে হ'ত!—

সে আরামাসনে বসি', নাসিকার অগ্রভাগ তুলি,
সংসারকে দেখাইতে পারিতাম জোরে বৃদ্ধাঙ্গুলি;
ভুলিতাম দেশ, কাল, পাত্র, মর্মদুঃখ শত শত,
ধর্মনীতি, রাজনীতি, সামাজিক মিথ্যা দ্বন্দ্ব যত,
প্রভুর তাড়না, স্ত্রীর অভিমান, সন্তানের রোগ,
ও তার আনুষঙ্গিক অন্য অন্য নানা কর্মভোগ।
সত্যটি বলিলে লোকে চটে, তাই চেপে যাই সিন্ধু!
কিন্তু মনুষ্যত্বে আর ভক্তিশ্রদ্ধা নাই একবিন্দু।
দেখি সকলেই বেশ আপনার আহারটি খোঁজে;
আর সেটা পেতে হয় কী রকমে তাও বেশ বোঝে;
কার কাছে কতখানি কী রকমে নিতে হয় কেড়ে,
চেয়ে-চিন্তে, ধ'রে-বেঁধে, ফাঁকি দিয়ে, তাও বোঝে 'বেড়ে'!

—না না এ-ভাষাটা কিছু বেশি গ্রাম্য হয়ে গেল ঐ হে!
কিন্তু গ্রাম্য কথাগুলো মাঝে মাঝে ভারি লাগসৈ হে!
ভারি অর্থপূর্ণ—নয়?—হে সমুদ্র!—বোলো ভাই, বোলো,
মাফ কোরো কথাগুলো; অশ্লীলটা না হ'লেই হোলো;

তোমার যে-প্রাপ্য মান্য তার আমি করিব না হানি ;—
যারে যেটা দেয়—সেটা—রত্নাকর ! আমি বেশ জানি।
শোনো এক কথা : তুমি বেড়াইছ সদা কারে খুঁজি ?
কাহারো যে তক্কা তুমি রাখো না কো সেটা বেশ বুঝি ;
কিন্তু তাই ব'লে এই তোমার যে—'দিন রাত নাই'—
তর্জন গর্জন আর মত্তখেলা ভালো হচ্ছে ভাই ?
কাহার উপরে ক্রুদ্ধ সেইটেই বল না হে খুলে ;
কেন ধেয়ে আস ঐ শুভ্রফণাফেনরাশি—তুলে ?

ধরণীর উপরে কি ক্রুদ্ধ ? যে সে তব ভার্যা হ'য়ে,
তোমার ও রাক্ষসী স্বভাব ছেড়ে, ধরিছে হৃদয়ে
স্নেহময়ী মাতৃসমা, দীনা সেই, সহিষ্ণু সে নারী,
ধরিছে হৃদয়ে—শস্যফলপুষ্পস্নিগ্ধমিষ্টবারি,
পালিছে সন্তানগুলি ধীরে সযতনে একমনে,
তোমার ও রুক্ষ বক্ষে এত প্রেম সহিবে কেমনে ?

কিংবা তব স্বেচ্ছাচার প্রেমে বুঝি চায় রোধিবারে ;
উত্তালতরঙ্গভঙ্গে, তাই ধাও বিচূর্ণিতে তারে ?
তাই গর্জ দস্যুবর ? ইচ্ছা বুঝি গিয়া তারে গ্রাসো,
ক্ষুধা-অন্ধ হিংস্র জন্তুসম, তাই বুঝি ধেয়ে আসো
বার বার, বর্বর ! ভাঙিতে তার অসহায় বুকে ?
—এত নির্যাতন, সিন্ধু ! তবু যার বাণী নাহি মুখে।

শোনো : তুমি শুনি যে হে পৃথিবীর তিন পোয়া জুড়ে
ব'সে আছ, তা কি ভালো ? হাঁ হাঁ, বটে তুমি নও কুঁড়ে,

সেটা মানি ;—শুদ্ধ ঘুরে অহোরাত্র বেড়াইছ টো টো,
নির্বিবাদে, নিখর্চায় ইউরোপে আফ্রিকায় ছোটো,
তাও জানি। কিন্তু কোন্ কাজে লাগো, যাক্ দেখি শোনা
এতখানি নীল জল-রাশি বটে, কিন্তু সব লোনা।

দিনরাত ভাঙো শুধু বিশ্ব জুড়ি বসুধার তীর ;
বালুরাশি দিয়ে ঢাকো শস্যশ্যামলতা পৃথিবীর ;
ক্ষুরসম ঢেকে রাখো গিরিশৃঙ্গ তুঙ্গ কিংবা ক্ষুদ্র ;
—উপরেতে মোলায়েম, যেন কিছু জানো না সমুদ্র ;
একটু বাতাসে মত্ত ; ঝটিকায় দেখো না তো চক্ষে ;
—অভাগা সে জাহাজ, যে সে সময়ে থাকে তব বক্ষে।

তুমি রত্নগর্ভ ? কিন্তু রাখো রত্নে দুর্গম গহ্বরে।
তুমি পোষো জল-জীবে ? তারা কার উপকার করে ?
তুমি ভীমপরাক্রম ? কিন্তু দেখি ব্যক্ত তাহা নাশে।
তুমি নীলবারিনিধি ?—কিন্তু তাতে কার যায় আসে ?
কি !—তুমি অপরিসীম ?—আকাশ তো তার চেয়ে বড়ো !
ও !—তুমি স্বাধীন ?—তবে আর কি, আমার ঘাড়ে চড়ো !

তুমি যে হে গর্জিছই !—চটো কেন ? শোনো পারাবার !
দুটো কথা বলি শোনো। তোমার যে ভারি অহঙ্কার !
শোনো এক কথা বলি !—দিন রাত করিছ যে শোঁ শোঁ—
তোমার কি কাজকর্ম নাই ?—আহা চটো কেন ? রোসো।
শুদ্ধ নিন্দাবাদী আমি ? তবে শোনো দুটো স্তুতিবাণী ;
বলেছি—"যা প্রাপ্য মান্য তাহা আমি করিব না হানি।"

—না না ; তুমি ভাঙো বটে—করো চূর্ণ যাহা পুরাতন ;
কিন্তু তুমি নবরাজ্য পুনরায় করিছ সৃজন ;
ব্যাপ্তিসম, কালসম, সৃজনের বীজমন্ত্রম'ত,
এক হাতে নাশ তব, এক হাত গঠনে নিরত ;
যুগে যুগে ব'য়ে যাও গম্ভীর কল্লোলি', নিরবধি ;
ন্যায়সম নিঃসঙ্কোচে নিজ কার্য সাধিছ জলধি !

তুমি গর্বী ; তুমি অন্ধ ; তুমি বীর্যমত্ত ; তুমি ভীম ;
কিন্তু তুমি শান্ত ; প্রেমী : তুমি স্নিগ্ধ ; নির্মল ; অসীম ;
অগাধ, অস্থির প্রেমে আসো তুমি বক্ষে ধরণীর,
বিপুল উচ্ছ্বাসে, মত্তবেগে, দৈত্যসম তুমি বীর।
চাহো বক্ষে চাপিতে তাহারে ঘন গাঢ় আলিঙ্গনে ;
বুঝ না সে ক্ষীণদেহা—অত প্রেম সহিবে কেমনে ?

কিংবা তুমি বুঝি কোন যোগিবর, দূরে একমনা
বিপুল ব্রহ্মাণ্ডে ; কোন মহাযোগ করিছ সাধনা ;
ধর তব বিশাল হৃদয়ে আকাশের গাঢ়তম
ঘননীলছায়ারাশি যোগিচিত্তে মোক্ষ-আশা সম !
কভু তুমি ধ্যানরত, মুদিতনয়ন, স্থির, প্রভু !
সমুত্থিত মুখে তব মেঘমন্দ্রে বেদগান কভু।

দাও অকাতরে নিজ পুণ্যরাশি যাহা বাষ্পাকারে,
প্রার্থনায়, উঠি নীলাকাশে, পুনঃ পড়ে শতধারে,
দেবতার বরসম, প্লাবি' নদনদীহ্রদহৃদি,
জাগাইয়া বসুধায় শস্যপুষ্পরাজত্ব, বারিধি !

তুমি কভু বক্রভাষী ; তুমি কভু শান্ত, মৌন, স্থির ;
অতল ; অপরিমেয় ; দিব্য ; সৌম্য ; উদার ; গম্ভীর

কল্লোলিয়া যাও সিন্ধু ! চূর্ণ কর ক্ষুদ্রতার দম্ভ ;
ধৌত কর পদপ্রান্তে ভূধরের মহত্ত্বের স্তম্ভ ;
সৃষ্টির সে প্রেমান্ধ সঙ্গীত তুমি যুগে যুগে গাও ;
—যাও চিরকাল সমভাবে বীর কল্লোলিয়া যাও।

## কার দোষ

কহিলেন স্বামী—"এ কি অত্যধিক আশা ?
কর্ম হ'তে শ্রান্তদেহে ক্লান্তপদে ফিরি' গেহে,
ওই হাসি পান করি' মিটাব পিপাসা ;
এ কি প্রিয়ে বড় বেশি আশা ?
এ শুষ্ক নয়ন 'পরে চুম্বিয়া সোহাগভরে,
দিবে শান্তি, দিবে তৃপ্তি, দিবে ভালোবাসা ;
এ কি বড় বেশি আশা ?
"এত সুখ খায় না গো" কহিলেন প্রিয়া—
"কর্ম হ'তে শ্রান্তদেহে ক্লান্তপদে ফিরি 'গেহে !
রেখেছ আর কি তবে মাথাটি কিনিয়া !"
ব্যঙ্গভরে কহিলেন প্রিয়া—
"আমাদের কর্ম নাই ! আমরা বসিয়া খাই !
ঘুমাই সারাটি দিন ঘরে দোর দিয়া ?"
তবে—কহিলেন প্রিয়া।

"তোমরা কি সদা তার লবে প্রতিশোধ ?
স্খলিত চরণে যদি পড়ে যাই—নিরবধি
শত বিঘ্ন বাধা যার করে গতিরোধ ;
তোমরা কি লবে প্রতিশোধ ?
করি যদি একবার অপমান অত্যাচার
করি যদি অপরাধ আমরা অবোধ ;
তাই লবে প্রতিশোধ ?"
"খুব নেবো।—তোমরা কি ছেড়ে কথা কহ ?
স্খলিত চরণ যদি প'ড়ে যাই নিরবধি !
আমাদের দোষ হ'লে—চুপ ক'রে রহ ?
বড নাকি ছেড়ে কথা কহ ?"
এক হাতে বাজে তালি ?— আমরাই বকি খালি ?
তোমরা নিরীহ জীব—জানো না কলহ !
বড় ছেড়ে কথা কহ ?"
কহিলেন পিতামহী—"হয়ে থাকে বটে ;
আমাদের সময়েও এইরূপ হ'ত সেও,
স্বামী স্ত্রীতে চিরকাল—পুরাণেও রটে ;—
এইরূপই হয়ে থাকে বটে।
তবে যেই রূঢ় কহে তার তত দোষ নহে ;
বেশি দোষ তার ভাই, যে তাহাতে চটে।
—তবে কিনা এ রকম হয়ে থাকে বটে।"

# জীবন-পথের নবীন পান্থ

অনিন্দ্য, পেলব, ক্ষুদ্র অবয়ব ; অনিন্দ্যসুন্দর কোমল আস্য ;
ক্ষুদ্র কণ্ঠে তোর কলকণ্ঠরব ; ক্ষুদ্র দন্তে তোর মোহন হাস্য ;
কচি বাহু দুটি প্রসারিয়া, ছুটি আসিস্, ঝাপিয়া আমার বক্ষে ;
ক্ষুদ্র মুষ্টি তোর ক্ষুদ্র করপুটে ; তুষ্ট দৃষ্টি তোর উজ্জ্বল চক্ষে ;
ক্ষুদ্র দুটি ওই চরণবিক্ষেপে, কক্ষ হ'তে কক্ষান্তরে প্রলম্ফ ;
ধরিয়া আমার অঙ্গুলিটি চেপে, সোপান হইতে সোপানে ঝম্প !

আমি স্বপ্রকোষ্ঠে বসি একা, দূরে করি শুষ্ক কার্য নিবিষ্টচিত্তে ;
তুই এসে সব দিস্ ভেঙে চুরে, ও মনোমোহন মধুর নৃত্যে ;—
ফেলি উলটিয়া মসীপাত্র, সুখে লেখনীটি ভাঙি, ধরিয়া দন্তে,
হাতে মসী মাখি', মসী মাখি' মুখে, পড়িয়া ছিঁড়িয়া কাগজ গ্রন্থে,
উলটি পালটি সাপটিয়া, রোষে, ফেলিস্ ছুঁড়িয়া, তুই নৃশংস !
নাদিরের মত, পরম সন্তোষে চাহিয়া, দেখিস্ স্বকৃত ধ্বংস !

ব্যস্ত হয়ে ডাকি জননীরে তোর, "দেখ এসে, মোর স্বর্গের সূত্র
পুত্ররত্ন করে অত্যাচার ঘোর,—নিয়ে যাও এসে তোমার পুত্র।"
তুই কিন্তু বসি' মেজের উপরে, নির্ভীক, প্রশান্ত, স্থির ঔদাস্যে ;
গান ধ'রে দিস্, হর্ষে, তারস্বরে ; মুগ্ধ ক'রে দিস্ চাহনি হাস্যে ;
গলদেশ ধরি', ধরি' মোর শিরে অনতিনিবিড় চিকুরগুচ্ছ ;
উপহাস করি' পিতা জননীরে বারণ তাড়ন করিয়া তুচ্ছ।

কোথা হ'তে পেলি, বল্ বৎস মোর, মোর পরিবারে দখলী পাট্টা ?
মায়ের সহিত নিত্য এই জোর ? বাপের সহিত নিয়ত ঠাট্টা ?

ইঙ্গিতে করিস্ বিবিধ আদেশে—যেন আমি তোর অধীন ভৃত্য ;
পরাভব দেখি', খল খল হেসে, করতালি দিয়া করিস্ নৃত্য !
ও দুর্বল দুটি সুকোমল করে ভুবনবিজয়ী, কার সাহায্যে ?
উড়ে এসে জুড়ে বসি' বক্ষ 'পরে, কেড়ে কুড়ে নিস্ প্রেমের রাজ্যে !

করি' দিবসের শুষ্ক কার্য, হায় দাসত্বের ধূলি মুছিয়া অঙ্গে,
ফিরি গৃহে, বৎস !—উৎসুক আশায়—করিব আলাপ তোমার সঙ্গে ;
বর্ষায় চড়িয়া বক্ষোপরি, ফিরে, চাহিয়া শুনিবি জীমূতমন্দ্রে ;
বসন্তে, গাহিবি মলয় সমীরে ; শরতে, হাসিয়া ডাকিবি চন্দ্রে ;
উচ্চারিবি ধীরে অমিয়সম্ভার সম্বোধনে, মিষ্ট বচনখণ্ডে ;
শুধু প্রশ্নে দিবি উত্তর কথার ; দিবি সিক্ত চুমা ভরিয়া গণ্ডে ।

ভাঙিবি চুরিবি পাত্রদ্রব্য সব ; দংশিবি নাসিকা ; মারিবি পৃষ্ঠে ;
মন্থর মস্তিষ্কে, নিত্য, অভিনব প্রচুর অনিষ্ট করিবি সৃষ্টি ।
আমি যদি যাই ধেয়ে পানে তোর, তাড়া দিতে তোরে এহেন ক্ষেত্রে ;
অমনি ভর্ৎসিবি ভর্ৎসনা কঠোর, ছল ছল দুটি সজল নেত্রে ।
অমনি ভুলিয়া সব উপদ্রব, নাহি করি' আর কোনো প্রতীক্ষা,
এ স্নেহ-গদ্‌গদ বক্ষে তুলে লব, চুম্বনে চুম্বনে মাগিব ভিক্ষা ।

কী বন্ধনে তুই বেঁধেছিস্ মোরে, এড়াতে পারি না এ চিরদাস্যে ;
কি ক্রন্দনে তুই সর্বজয়ী, ওরে ক্ষুদ্র বীর !—ও কি মোহন হাস্যে
করিস্ আলাপ ; কি ভাষা অস্ফুট শিখেছিস্, ও কি মধুর ছন্দ ;
চরণে কমল, হস্তে মুঠো মুঠো কমল, আননে কমলগন্ধ ;
নিত্যই নূতন, নিত্যই সুন্দর—সঙ্গীতময় ও চরণ ভঙ্গে,
বেড়াস্ গৃহের চন্দ্র, প্রিয়বর, আপনার মনে, আপন রঙ্গে !

দেখেছি সন্ধ্যায়, শান্ত হৈমকরে রঞ্জিত মেঘের গরিমা দীপ্ত ;
দেখেছি উষায়, নীল সরোবরে অমল কমল শিশিরলিপ্ত ;
নিদাঘে, নির্মেঘ প্রভাতের ছটা ; বসন্তের নব শ্যামল কান্তি ;
বর্ষায়, বিদ্যুতে দীর্ণ ঘন-ঘটা ; শরতে, চন্দ্রের স্বপনভ্রান্তি ;—
এ বিশ্বে সৌন্দর্য যেই দিকে চাই, রাশি রাশি রাশি হয়েছে সৃষ্ট ;
তেমন সৌন্দর্য কিন্তু দেখি নাই, শিশুর হাসিটি যেমন মিষ্ট !

আমরা পতিত, বিশুষ্ক, নিরাশ, অন্ধকারময় গভীর গর্তে ;
পরী-পদক্ষেপে তুই চ'লে যাস্ কিরণময় ও শ্যামল মর্ত্যে ;
গান গেয়ে গেয়ে পাপিয়ার ম'ত, নিশ্চিন্ত নির্ভয়ে, নিরবরুদ্ধ
নীলাম্বরে, উর্ধ্ব হতে উর্ধ্বে রত, নিমগ্ন, বিমুগ্ধ, বিভোর, শুদ্ধ
আপন সঙ্গীতে ; দেখিস্ কেবল দিগন্তবিতান,—সুনীল, শান্ত ;
স্নিগ্ধ সূর্যরশ্মি, উদ্ভাসি' নির্মল গগন হইতে গগনপ্রান্ত !

আমরা পড়িয়া রহি পদতলে—মলিন, নিলীন ধূলায়, ত্যক্ত,
দ্বন্দ্বরত, মগ্ন মিথ্যাকোলাহলে, ভীত, শীর্ণ, ব্যগ্র, বিষয়াসক্ত।
এইরূপে দিন চ'লে যায় ধীরে, ক্রমে ঘনাইয়া আসে সে রাত্রি,—
থমকি' দাঁড়ায় যে-ঘন তিমিরে সকল পথিক, সকল যাত্রী।—
আমাদের লীলা সাঙ্গ হয়ে যায়, এখন তুই রে, মধুর, কান্ত ;
প্রিয়তম ! তুই নেচে নেচে আয়, জীবন-পথের নবীন পান্থ !

# আশীর্বাদ

আজি পূর্ণ ব্রত।
বালিকা-জীবনে তুই নিত্য ও নিয়ত
যে কামনা যে-অর্চনা যে ধ্যান-নিরত
ছিলি ;—শত
উদ্বেগ, আশঙ্কা, আশাআকাশকুসুম ; শিশুজীবনের শত
সাধ, ভাঙা-গড়া কত, কত ইচ্ছা অসঙ্গত ;
আজি তাহা পরিণত
দৃশ্য স্পৃশ্যফলে ; আজি শান্ত সে বাসনা অসংযত ;
বালিকার একান্ত সাধনা সেই পতি মনোমত।
আজি তোর পূর্ণ সেই ব্রত।

আজি এই কোলাহলে ;
এ উৎসবে এ আনন্দরবে ; এই পুষ্প-পরিমলে
এ মঙ্গলবাদ্যে ; এই চন্দ্রাতপতলে,
পশিছ, জানিও, এক সুপবিত্র মন্দিরে বিমলে !
পূর্বজন্মকৃত পুণ্যফলে।
—আজি, শান্তিজলে
পবিত্রে ! দাঁড়াও, নারীজীবনের এই সন্ধিস্থলে ;
আমি আশীর্বাদ করি শান্তি ও কুশলে
থাক পরিণীতে ! পতি সখী ও সচিব হও—আর সুমঙ্গলে।
ধন্য হও নিজপুণ্যবলে।

## উদ্বোধন

এসেছিলে তুমি
বসন্তের মত মনোহর
প্রাবৃটের নবস্নিগ্ধ ঘনসম প্রিয়।
এসেছিলে তুমি
শুধু উজলিতে; স্বর্গীয়,
সুন্দর
কভু ভাবি মনে,
তুমি নও শীত
ধরণীর;
কোন স্বর্ণালোক হতে এসেছিলে নেমে
এক বিন্দু কিরণ শিশির;
শুধু গাথা—গীত,
আলোক ও প্রেমে;
লালিত ললিত এক অমর স্বপনে।

আগে যেন কোথা ভালো দেখিছি তোমারে—
কোথা বলো দেখি?
মর্মর প্রতিমা এক 'টাইবার' ধারে
দেখেছিনু;—সে কি তুমি?
অথবা সে
তুমিই দিব্যালোকে দেবি আলোকি ছিলে কি
রাফেলের প্রাণে,
যবে তাহা সহসা-উল্লাসে
বিকশিত হয়েছিল "কুমারী"-বয়ানে?

# নাট্যকাব্য

দ্বিজেন্দ্রলালের কবিত্বের পরিচয় পূর্ণাঙ্গ করতে তাঁর চারটি নাট্যকাব্য থেকে কিছু কিছু অংশ এখানে সংযুক্ত হ'ল—এজন্যে কাব্যরসিকরা আনন্দিতই হবেন।

এর মধ্যে "সীতা" নাটকটির সম্বন্ধে কিছু না বললেও চলবে, কেন না রামায়ণের কাহিনী সবাই জানে।

"পাষাণী সম্বন্ধে" একটু ভূমিকার প্রয়োজন আছে। ক্ষত্রিয় রাজা বিশ্বামিত্র তপোবলে ব্রাহ্মণত্ব লাভ ক'রে সাহংকারে জনককে বলেন ব্রাহ্মণ হবার গৌরব সুলভ্য। উত্তরে জনক বলেন :

বিশ্বামিত্র ঋষি !
করিও না অহংকার। লভিয়াছ যদি
ব্রাহ্মণত্ব তুমি—তাহা বিপ্রের বিনয়ে,
আপনার গুণে নহে। জানিও তথাপি—
যদিও ব্রাহ্মণ তুমি, তোমার আসন
ব্রাহ্মণের বহু নিম্নে······প্রমাণ··· ?
যাও ঋষি একদিন গৌতম আশ্রমে
পাইবে প্রমাণ।

বিশ্বামিত্র রোখ ক'রে গৌতমকে পরীক্ষা করতে যান। গৌতম-আশ্রমে গিয়ে তিনি দেখেন গৌতম স্ত্রী অহল্যাকে ভালোবাসলেও সে-প্রেম উদার অনাসক্ত। তপস্যার জন্যে গৌতম এককথায় পরমাসুন্দরী স্ত্রীকে ছেড়ে গেলেন। তখন ইন্দ্র গৌতম-আশ্রমে এলে অহল্যাকে মুগ্ধ ক'রে ভ্রষ্টা পরে পরিত্যাগ করেন। অহল্যা সন্তান ও স্বামী ছেড়ে পরিত্যক্তা হ'য়ে ক্ষোভে পাষাণী হন। রামচন্দ্রের স্পর্শে তাঁর মুক্তি হয়। পরে অহল্যা গৌতমের কাছে ক্ষমা চাইতে গৌতম তাঁকে সাদরে পুনর্গ্রহণ করেন। সমস্ত নাটিকাটি উদ্ধৃত করা সম্ভব নয় ব'লে সংক্ষেপে এই মূল কাহিনীটি বলতে হ'ল। বাকিটুকু দ্বিজেন্দ্রলালের কবিত্বময় অমিত্রাক্ষরে উদ্ধৃত দৃশ্য কয়টিতে ফুটে উঠেছে।

সোহ্‌রাব-রুস্তমের কাহিনী নিয়ে ম্যাথিউ আর্নল্ড্‌ তাঁর বিখ্যাত কবিতা লেখেন। রুস্তম স্ত্রী ও শিশুপুত্রকে ছেড়ে নিরুদ্দেশ হন। বীরপুত্র সোহ্‌রাব সাবালক হ'য়ে তাঁকে খুঁজতে গিয়ে বিদেশে রুস্তমের সঙ্গে যুদ্ধ ক'রে তাঁকে পরাজিত ক'রেও তাঁকে না চিনতে পেরে তাঁর হাতেই নিহত হন। এ-করুণ কাহিনীটি দ্বিজেন্দ্রলাল তাঁর গীতিনাট্যে অপরূপ ক'রে ফুটিয়েছেন।

ভীষ্ম ও অম্বালিকার কাহিনী পৌরাণিক। কেবল অম্বালিকার ভীষ্মকে প্রলুব্ধ করার প্রয়াস দ্বিজেন্দ্রলালের কল্পিত। ইতি—

দ্বি. কু. রা.

# সীতা

## প্রথম অঙ্ক

### দ্বিতীয় দৃশ্য

শান্তা। এমনি—
সদা চিন্তাকুলা, সীতা, সদা অন্যমনা,
চাহে চারিদিকে মুগ্ধকুরঙ্গনয়না,
সপ্রশ্ন বিস্ময়ে; সদা আতঙ্ক-বিহ্বল;
মুহূর্তে পাণ্ডুরা; চক্ষু দুটি ছল ছল
ভরে' আসে জলে; হাসি মিলাইয়া যায়
গভীর বিষাদে। যেন পূর্ণিমা নিশায়
মরণের চিন্তা; যেন পুষ্পিত কাননে
ভুজঙ্গম; উৎসবমন্দিরে আর্তধ্বনি;
যেন মূর্চ্ছা সৌন্দর্যের; চিন্তার কালিমা
শিশুর ললাটে; যেন পাষাণ-প্রতিমা
হাস্যের; পদ্মের পত্রে নিশার নীহার;
অথবা তমিস্রাগর্ভে সুন্দরী সন্ধ্যার
আত্মহত্যা।—লো মাণ্ডবি! কী চিন্তা সীতার
বুঝিতে কি পার বোন্?

মাণ্ডবী। বুঝিব কি আর!
বনবিহঙ্গিনী কভু সোনার পিঞ্জরে
সুখে থাকে দিদি?

ঊর্মিলা ভিন্ন সকলের প্রস্থান

ঊর্মিলা। সূর্য অস্ত যায়! দূরে, অনিমেষে চাহে
রঞ্জিত প্রান্তর। স্তব্ধ সরযূ প্রবাহে

রবির কনক-রশ্মি ঘুমাইছে আসি'।
হস্তে দীপ, আরক্তিম মুখে মৃদুহাসি,
আসিছে আনতনেত্রে, ধূসর বসনে,
অর্ধাবগুণ্ঠনবতী সন্ধ্যা, সঙ্গোপনে,
ধীর পদক্ষেপে, এ বিশ্ব মন্দিরে !—অয়ি
স্মিতা, সুমধুরা লজ্জানম্র, প্রেমময়ি
সন্ধ্যা, এস ধরাতলে,—নিয়ে এস আর
প্রাণেশ লক্ষ্মণে সখি বক্ষে ঊর্মিলার।

প্রস্থান

## তৃতীয় দৃশ্য

লক্ষ্মণ ও ঊর্মিলা

লক্ষ্মণ। কত দিন পরে ?
ঊর্মিলা। নাথ ! জানি না ; নাথের সাথ
মিলেছি যে ক্ষণে,
অতীত দিনের কথা অতীত বিরহ ব্যথা
পড়ে না'কি মনে।
নাই দুঃখ এতটুকু শুধু তৃপ্তি, শুধু সুখ,
শুধু দিব্যহাসি—
আলোকিত কুঞ্জভূমি ; শুধু ভালোবাসো তুমি,
আমি ভালোবাসি।
চক্ষু হ'তে লুপ্ত সব ; করি মাত্র অনুভব—
তুমি আছ কাছে ;

তুমি বিনা, মনোদৃশ্যে দেখিতে পাই না বিশ্বে
আর কিছু আছে।

লক্ষ্মণ। চতুর্দশ বর্ষ পরে—

ঊর্মিলা। পাইয়াছি প্রাণেশ্বরে
আজি যদি প্রভু;
নাহি ছিল অধীরতা হৃদয়ে বিরহ-ব্যথা
পাই নাই কভু।
জানিতাম, ঊর্মিলার তুমি, আর সে তোমার,
এ বিশ্বভিতরে;
জানিতাম, এই ভবে আবার মিলন হবে,
কিংবা জন্মান্তরে।

লক্ষ্মণ। তুমি এ অযোধ্যাপুরে, আর আমি সেথা দূরে,
গোদাবরী তীরে;
তবু কি আমারে প্রিয়ে, দুটি স্নেহ বাহু দিয়ে
থাকিতে না ঘিরে?
এই চতুর্দশ বর্ষ তোমার চাহনি, স্পর্শ,
তব কণ্ঠরব,
তব মুখ অভিরাম, এ হৃদয়ে করিতাম
নিত্য অনুভব।

ঊর্মিলা। জানি নাথ! তাহা জানি।

লক্ষ্মণ। আমার হৃদয়রাণী!
রহ জাগি' মনে
পূর্ণ করি' মম চিত্ত, জাগ্রতে, স্বপনে নিত্য,
বিরহে মিলনে।

ঊর্মিলা। দেখ কি মধুর দৃশ্য— আলোকিত শ্যাম বিশ্ব,
কি শান্তির ছবি!

লক্ষ্মণ। সত্য ; এ নদীর তট, এই ঘনচ্ছায় বট,
—মধুর অটবী।
ঊর্মিলা। শোনো ওই মৃদু ধীর, পল্লবিত অটবীর
পুষ্পিত অধরে,
অস্ফুট মর্মর বাণী— আকাশের মুখখানি
দিব্য স্নেহ ভরে,
হাসে শুভ্র রাশি রাশি আশীর্বাদভরা হাসি ;
মধ্যাহ্ন কিরণে,
ঘনশ্যাম কুঞ্জশাখে ওই শোনো পাখী ডাকে,
ঘন কুঞ্জবনে।
বনাবৃত শৈলগুলি, দূরে খর্ব শৃঙ্গ তুলি',
দাঁড়াইয়া আছে।
অপার আনন্দভরে, সমীরণ নৃত্য করে
ফুলে, ফলে, গাছে।—
কি দেখিছ একদৃষ্টি ?
লক্ষ্মণ। সৃষ্টির অতুল সৃষ্টি
তোমারে প্রেয়সী ;
ঊর্মিলা। (সলজ্জ) দেখ ওই মৃগী রঙ্গে খেলা করে সাথীসঙ্গে ;
ওই দূরে বসি',
কপোত কপোতী কিবা যাপন করিছে দিবা,
প্রচ্ছন্ন মিলনে ;
ওই নদীতট 'পরে দেখ কত গাভী চরে ;
ওই ঘন বনে
ময়ূর ময়ূরী ভ্রমে।
লক্ষ্মণ। দেখিতেছি প্রিয়তমে ;
কত নদী, কত হ্রদ, কত পুর, জনপদ,
অতিক্রম করি',

এসেছি অতিথি, প্রিয়ে, তোমার আশ্রম-গৃহে,
দাও প্রাণ ভরি',
তোমার প্রণয় সুধা, মিটাও প্রাণের ক্ষুধা,
—দাও ভালোবাসা।

উর্মিলা। হায় নাথ! তাহা যদি দিই নিত্য নিরবধি
মিটে না এ আশা।

পরস্পর আলিঙ্গন-বদ্ধ

## চতুর্থ অঙ্ক

### ষষ্ঠ দৃশ্য

স্থান—প্রাসাদশিখর। কাল—মধ্যরাত্রি

রাম একাকী

রাম। অস্তে গেছে চন্দ্র! দূরে সপ্তর্ষিমণ্ডল
পড়েছে ঢলিয়া। স্থির, নিস্তব্ধ, নির্মল
মসীময় দিগন্ত আকাশ।—লক্ষ লক্ষ
নিশ্চল নক্ষত্রপুঞ্জ নীলিমার বক্ষ
ছেয়ে আছে; অন্ধকার প্রগাঢ় অম্বরে
অন্তরে আলোকরাজ্য!—মৃত্যুর উপরে
বিজয়ী প্রেমের মত।
স্তব্ধ এ সংসার।
শুধু দূরে সরযূর অশ্রান্ত ঝঙ্কার,
অনন্ত বিলাপ সম, অস্ফুট কারুণ্যে
জাগাইছে প্রতিধ্বনি দূর স্তব্ধ শূন্যে।

জনশূন্য রাজপথ, চিত্রার্পিত প্রায়
হর্ম্যগুলি বদ্ধদ্বার। সুখে নিদ্রা যায়
পৌরজন। শুধু তার রাজার নয়নে
নাহি সুপ্তি।—চক্ষু ঢুলে আসে এইক্ষণে,
প্রগাঢ় আলস্যে।—সীতা! সীতা! এস নেমে;
আমার এ জাগ্রত তন্দ্রায়!—নহে প্রেমে,
এস করুণায়। আজি মৃতা কি জীবিতা—
নেমে এস। নেমে এস। (উচ্চৈঃস্বরে) সীতা! সীতা! সীতা!

স্বপ্নে সীতার প্রবেশ

সেই মূর্তি!—সেই নিষ্করুণ, সেই স্থির
পাষাণ-প্রতিমা! যেন নহে পৃথিবীর,
যেন নহে জীবিত জাগ্রত; সেই হিম
বিশুষ্ক হাস্যের রেখা অধরে অসীম
ঔদাস্যে; নয়নে, সেই নিষ্প্রভ, নিস্পন্দ
দৃষ্টি নিরাসক্তি, নির্বিরাগ, নিরানন্দ,—
স্থাপিত সুদূর শূন্যে। (জানু পাতিয়া) সীতা! প্রাণেশ্বরি!
যদি আসিয়াছ, আজি অনুকম্পা করি',
কথা কও প্রিয়ে!—আমি নিত্য নিরবধি
দগ্ধ হই তীক্ষ্ণ অনুতাপে—ক্ষমা করো
অপরাধ, কথা কও! এই ঘোরতর
অন্তর্দাহে এই অষ্টাদশ বর্ষ ধরি'
দগ্ধ হইয়াছি!—দেবি! প্রিয়ে! প্রাণেশ্বরি!
কোথায় চাহিয়া আছো দিগন্তের সীমা
লক্ষ্য করি' এক দৃষ্টে?—পাষাণ-প্রতিমা!

—চেয়ে দেখো! দেখো এই কৃশ, অস্থিসার
শীর্ণ দেহ।—কথা কও! শুদ্ধ একবার
বলো "ক্ষমা করিয়াছি"—একবার শুধু—

সীতার অপসার

—কোথা যাও—যাইও না—নিরন্তর ধূ ধূ
করিছে এ দীর্ঘকাল রাবণের চিতা
এই বক্ষে!—কও, কথা কও—সীতা
যাইও না—

সীতার অন্তর্ধান

ভাঙ্গিয়াছে স্বপ্ন! উঃ কী দাহ!
কি বেদনা শিরে। রক্তে অনল-প্রবাহ
ব'য়ে যায়।—একি? বহে ঝটিকার মত
আর্দ্র বায়ু অকস্মাৎ। দিগন্ত বিতত
মেঘরাশি ঘনীভূত সহসা অম্বরে?
খেলিছে বিদ্যুৎ। ঘন ঘন কড়কড়ে
বজ্রধ্বনি! গাঢ় গাঢ়তম অন্ধকার
ঢাকিয়াছে সৃষ্টি! বিশ্ব জুড়ি' চারিধার
উঠিয়াছে মরণ-কল্লোল।
—ভয়ঙ্করি
নিশীথিনি! এই ঠিক। অয়ি সহচরি!
ভীষণ প্রলয়ঙ্করি রাত্রি! অয়ি ভীমা
সঙ্গিনী! আমার বক্ষে যেরূপ অসীমা
অতৃপ্তি, অশান্তি, চিন্তা, অনন্ত তমসা,
ভীম হাহাকারপূর্ণ—তোরো সেই দশা।
দুজনে মিলেছি ভালো। আজি তোর সঙ্গে,

ঝাঁপ দিব ঝটিকার ভীষণ তরঙ্গে,
নৈরাশ্যের অন্ধকারে।
—কি গম্ভীর নিশি!
নামে জলধারা ব্যাপ্ত করি' দশদিশি।
মুহুর্মুহুঃ বিদ্যুৎবিদীর্ণ ঘনঘটা।
বৃষ্টির প্রপাত মাঝে সে বিদ্যুৎ ছটা
নেমে আসে পৃথিবীতে পিঙ্গল নিশীথে,
প্রলয়-দীপ্তির মত। প্রান্তর হইতে
প্রান্তরে দিতেছে লম্ফ বজ্র, হুহুঙ্কারি'
মৃত্যুর বিকট আর্তনাদ।—বলিহারি!
নাচ রে ভৈরবী রাত্রি প্রলয়ের ছন্দে
ভৈরব হুঙ্কারে ভীমা, উলঙ্গ আনন্দে।

## পঞ্চম অঙ্ক

## দ্বিতীয় দৃশ্য

বাল্মীকি। আর সীতা!
রাম। (অন্যমনে) সীতা সীতা আজি স্বপ্নবৎ মনে হয়।
বশিষ্ঠ। সীতা? ঋষিবর!—ধর্মমতে সীতা গ্রহণীয় নয়।
বাল্মীকি। কি হেতু বশিষ্ঠ? আমি মূর্খ ঋষি, বনমধ্যে থাকি,
আজীবন মহাভাগ! ধর্মাদির সংবাদ না রাখি।…
বশিষ্ঠ। কর্তব্যের জন্য; রাজধর্মরক্ষাহেতু মহামতি!
প্রেম না কর্তব্য বড়?
বাল্মীকি। কর্তব্য কি নাহি স্ত্রীর প্রতি,
মহাভাগ?—মহারাজ! শোনো তবে—নহে শাস্ত্র নব,

যদি অবজ্ঞাত আজি।—তুমি পতি—সীতা পত্নী তব ;
পতির কর্তব্য নহে, তাহারে আশ্রয়দান তবে ?
মেষ সম পত্নী নহে পতির সম্পত্তি মাত্র, যবে
বাসনা, রাখিবে ; যবে বাসনা, করিবে পরিহার ;
যেরূপ সুবিধা, রুচি, ইচ্ছা, কিংবা প্রবৃত্তি তোমার।
শোনো তবে, তোমার যতই, হায়, বক্ষের ভিতরে
তাহারও হৃদয়খানি, মহারাজ, অনুভব করে।
সীতা পত্নী ভুলে যাও—তুমি রাজা, তব প্রজা সীতা,
অপবাদ-অপমান-বিদ্ধা! যদি বিশ্বপ্রতাড়িতা,
নিরপরাধিনী আসি' মাগে তব শুদ্ধ সুবিচার,
তাহারে বিচারদান ন্যায়মতে কর্তব্য রাজার!
তাহাও কি দিতে অস্বীকৃত রাম আজি ?

রাম। অপারগ।—
অস্বীকৃত নহি।

বাল্মীকি। অপারগ ? রাম! তুমি বিচারক ;
তুমি মূর্তিমান ন্যায় ; তুমি রাজা ; রাজ-সিংহাসনে
বসিয়া নিঃশব্দে, অবলীলাক্রমে, অম্লান বদনে,
কহিলে এ কথা ?—শুষ্ক কৃপাহীন শুদ্ধ সুবিচার
দিতে অপারগ ?—যদি সত্য এই ; তবে কেন আর
বসি' রাম সিংহাসনে ? কেন এই রাজদণ্ড ?—শিরে
কেন এই উজ্জ্বল মুকুট ? আর কেন এ বাহিরে
বিচারের ব্যঙ্গ অভিনয় ? নেমে এস ; চলে যাও
বনগ্রামে ; দূর করো মাল্য ; রাজদণ্ড ফেলে দাও,
মুছে ফেল রাজটিকা অক্ষম ললাটে।—কেন আর
সিংহাসনে, দিতে অপারগ যদি শুদ্ধ সুবিচার ?
কাহার বিশ্বাস ধর্মমাহাত্ম্যে রহিবে, কহ রাম!

যদি তার এই পুরস্কার, এই পরিণাম ?
( বশিষ্ঠকে ) করিয়াছ প্রশ্ন তুমি ঋষি !—কর্তব্য কি প্রেম বড় ?
আমি মূর্খ, আমি বুঝি, প্রেম উচ্চ, প্রেম শ্রেষ্ঠতর।
প্রেম পথ দেখায়, কর্তব্য চলে সেই পথ বাহি' ;
প্রেম দেয় বিধি, নিত্য কর্তব্য পালন করে তাহে।
প্রেম নহে ভ্রম, মহাভাগ ! বাতুলের স্বপ্ন নহে ;
প্রেম সত্য, প্রেম পুণ্য, প্রেম কভু, মিথ্যা নাহি কহে।
যেথা ধর্ম, সেথা প্রেম ; যেথা পাপ, প্রেম নাহি রহে।
প্রেম, প্রভু ; কর্তব্য, তাহার ভৃত্য। বিশ্বচরাচর
প্রেমের রাজত্ব নহে ? বিশ্বস্রষ্টা নিয়ন্তা ঈশ্বর
নহে প্রেমময় ?—প্রেমে সুগঠিত বিধি ও সমাজ।
প্রেমবদ্ধ পরিণয়ে নিত্য নব সৃষ্টি মহারাজ।
কর্তব্য, নির্জীব, মূক, হিম, অবসন্ন, নিরাকার
কঠিন পাষাণস্তূপ। তাহে শিল্পী ভাস্করের মত
প্রেম দেয় মূর্তি। শুষ্ক কর্তব্যকঙ্কালখানি ঘিরে
প্রেম দেয় মাংস পরিচ্ছদ। শুষ্ক তরুবরশিরে
প্রেম দেয় কুসুমপল্লব। রৌদ্রতপ্ত ধরাতলে
প্রেম আসে রাত্রিসম পবিত্রশিশিরস্নিগ্ধজলে
সুমন্দ পবনে। ধীরে, চিন্তার ললাটখানি ছেয়ে,
প্রেম আসে সুপ্তিসম।—কর্তব্য কি উচ্চ প্রেম চেয়ে ?
—চেয়ে দেখ মহারাজ, চেয়ে দেখ ঋষি, এ সুন্দর
বিশ্ব মুঞ্জরিত প্রেমে। দিগন্ত বিতত নীলাম্বর
প্রেমে উদ্ভাসিত। প্রেমে সূর্য উঠে, প্রেমে নীলাকাশে
পুঞ্জে পুঞ্জে জাগে লক্ষ নক্ষত্র ; চন্দ্রমা প্রেমে হাসে
প্রেমে বহে বারিধারা ; প্রেমে বিশ্বে নির্ঝরিণী ছুটে।
প্রেমে বিকশিত কুঞ্জে, প্রেমে রাশি রাশি পুষ্প ফুটে।

অন্ধকারে প্রেম দেয় আলো, বিশ্ব হাহাকার মাঝে
স্বর্গীয় সঙ্গীতে নিত্য নিয়ত প্রেমের বীণা বাজে।

বশিষ্ঠ। বাল্মীকি! বাল্মীকি! তুমি জয়ী। অবনত করি শির।
তোমার আদেশ শিরোধার্য। যাও রাম, বাল্মীকির
আজ্ঞামত কর কার্য। লও জানকীরে, মহীপতি!

রাম। অদ্য সুপ্রভাত মম এত দিনে।—কল্য সসংহতি
যাইব দণ্ডকে।—ত্বরা হউক প্রস্তুত পুষ্পরথ।—
যতদিন নাহি ফিরি, প্রতিনিধি রহিবে ভরত।—
সম্পূর্ণ হউক যজ্ঞ।—( বশিষ্ঠকে ) গুরুদেব অতি শুভক্ষণে,
হ'য়েছিল অশ্বমেধমন্ত্রণা এ, মহর্ষির মনে।
—হৃদয়ের ধন্যবাদ লও দেব; সর্ব অপরাধ
ক্ষমা কর। আজ এই শুভদিনে, দাও আশীর্বাদ,
যেন পাই কুশলে কলত্র-পুত্রে।—পূর্ণ কর যাগ।
অকার্পণ্যে বিতর কাঞ্চন সবে।—আর (বাল্মীকিকে)
মহাভাগ!
লও হৃদয়ের শ্রদ্ধা, অন্তরের ভক্তি, কৃতজ্ঞতা;
দাও শান্তিবারি শিরে। দূরে যাক্ সর্ব ক্ষত ব্যথা,
অশান্তি ও দুঃখ।—করো আশীর্বাদ দুইজনে আজ।

বাল্মীকি। পূর্ণকাম হও বৎস!

বশিষ্ঠ। পূর্ণকাম হও মহারাজ!

রাম। লক্ষ্মণ! আদেশ করো—প্রতি গৃহচূড়ে, সৌধ-শিরে,
উড়ুক পতাকা বিরঞ্জিত, এই সুন্দর সমীরে,
বসন্তের। গাউক মঙ্গলগীতি, মনোহর ছন্দে
পুর ব্যাপ্ত করি'। নভ দীর্ণ করি' উন্মত্ত আনন্দে,
বাজুক মঙ্গল-বাদ্য। গৃহে গৃহে হোক্ শঙ্খধ্বনি।
আমি এবে যাই অন্তঃপুরে তবে, যথায় জননী।

## পাষাণী

### দ্বিতীয় অঙ্ক

### দ্বিতীয় দৃশ্য

গৌতমের কুটির—সন্ধ্যাকাল

অহল্যা। আহা কী মধুর! (উপবেশন) মুঞ্জরিত নবশ্যাম
নিকুঞ্জ! গুঞ্জরে ভৃঙ্গ! রঞ্জিত সুন্দর
পল্লবিত বনবীথি সন্ধ্যার কিরণে!
সুদূরে তটিনী বহে ঘন তরুচ্ছায়ে,
অর্ধাবগুণ্ঠনবতী, ক্ষিপ্র পদক্ষেপে
বন্ধুর কান্তার দিয়া। স্তব্ধ অরণ্যানী।
শুধু দূর আম্রবনে ললিত উচ্ছ্বাসে
কুহরে কোকিল এক—করি' বিকম্পিত
পুষ্পিত অটবী। আসে মন্থর হিল্লোলে
বসন্তসমীর। চাহে নিস্পন্দ বিস্ময়ে
কুরঙ্গ-শাবক এক গ্রীবা বক্র করি'
স্তব্ধ অটবীর পানে। সবার উপরে
এক গাঢ় নীলাকাশ প্রশান্ত, নির্মল,
সদ্যোমেঘমুক্ত, নত চুম্বিতে ধরার
সুখস্মিত বিম্বাধর—রক্তিম লজ্জায়।
কে বলিবে—এ বরষা? কে বলিবে—ছিল
কাল সমাচ্ছন্ন করি' ও-নীল আকাশ
প্রাবৃটের ঘনঘটা? বসন্ত বরষা
মধুর মিশ্রণে যেন রচিয়াছে এক
অপরূপ স্বপ্নরাজ্য! আহা কী মধুর!...

উঠে চাঁদ! মরি মরি! বন-অন্তরালে
পূর্ণ জ্যোৎস্না! একদিকে শান্ত গরিমায়
সূর্য নামে অস্তাচলে। অপর আকাশে
চন্দ্রোদয় স্নিগ্ধ হাস্যে! লয়েছে উভয়ে
বিভাগ করিয়া যেন দিগন্তবিতত
উজ্জ্বল আকাশরাজ্য। দিবা-অবসানে
আসে ওই তারাময়ী কান্তা নিশীথিনী
শ্রান্তি 'পরে শান্তি সম—শুষ্ক কর্ম 'পরে
শিথিল স্বপ্নের ম'ত! ওই…ও কে গায়!

সজ্জিত তরণীতে আরূঢ়া অপ্সরাদিগের
গাহিতে গাহিতে প্রবেশ ও প্রস্থান:

বেলা ব'য়ে যায়…
ছোট্ট মোদের পান্‌শি তরী সঙ্গে কে কে যাবি আয়!
দোলে হার বকুল যূথী দিয়ে গাঁথা সে!
রেশমী পাইল উড়্‌ছে মধুর মধুর বাতাসে!
হেল্‌ছে তরী তুল্‌ছে তরী—ভেসে যাচ্ছে দরিয়ায়।
যাত্রী সব নূতন প্রেমিক, নূতন প্রেমে ভোর:
মুখে সব হাসির রেখা, চোখে ঘুমের ঘোর।
বাঁশির ধ্বনি, হাসির ধ্বনি উঠ্‌ছে ছুটে ফোয়ারায়।
পশ্চিমে জ্বল্‌ছে আকাশ সাঁঝের তপনে:
পূর্বে ঐ বুন্‌ছে চন্দ্র মধুর স্বপনে।
করছে নদী কুলুধ্বনি, বইছে মৃদু মধুর বায়।

তাপস বেশে ইন্দ্রের প্রবেশ

## চতুর্থ দৃশ্য

অহল্যা। সত্য ক'য়ে বলো : ভালোবাসো অহল্যারে ?

ইন্দ্র। ( কর দুটি ধরিয়া ) অনিন্দ্য সুন্দরি !
আমার হৃদয়েশ্বরি !—নন্দন কাননে
কিশোর মন্দার পুষ্প বসন্ত সমীরে
ঢালে না সুগন্ধ এত—যে-গন্ধ তোমার
অস্ফুট-প্রণয়বাণীমিশ্রিত নিশ্বাসে।
ত্রিদিবভাণ্ডারে মোর এত সুধা নাই
ও-রক্ত অধরে যত। সজল বিদ্যুৎ
তত স্নিগ্ধ তীব্র নহে—তব আলিঙ্গন
যত স্নিগ্ধ প্রিয়তমে !...

অহল্যা। চলো, ঝাঁপ দিব
কলঙ্ক সমুদ্রে আজি।...

ইন্দ্র। চলো।

অহল্যা। কোথা যাব ?

ইন্দ্র। স্বর্গে।...

অহল্যা। না বল্লভ ! তার চেয়ে চলো
কোনো দূর নিরালয় দ্বীপে, উপকূল
অথবা পর্বতশৃঙ্গে—পশেনি যেখানে
মনুষ্যনিশ্বাস—নাহি পশিবে শ্রবণে
আপন অখ্যাতিগাথা—ভুঞ্জিব যেখানে
পরস্পরে নিত্য চির অতৃপ্ত বিলাসে
অলক্ষ্যে নিভৃতে সুখে। যেখানে বুঝিব
বিশ্ব জনশূন্য—শুধু তুমি আর আমি
ভাসায়ে যাইব যুগে যুগে নিরবধি

ক্ষুদ্র মিলনের তরী অকূল গভীর
প্রেমের সমুদ্রে—তার গাঢ় স্বচ্ছ নীল
ফেনিল হিল্লোলে

ইন্দ্র। অত্যুত্তম! চলো যাই

( অহল্যার হস্ত ধরিয়া আকর্ষণ করিয়া নিষ্ক্রমণ )

## চতুর্থ অঙ্ক

### চতুর্থ দৃশ্য

গৌতমের তপোবন—সন্ধ্যাকাল

বিশ্বামিত্র রাম লক্ষ্মণ

রাম। এই কি সে পুণ্যাশ্রম?

বিশ্বামিত্র। এই পুণ্যাশ্রম
গৌতমের। পরিত্যক্ত ভগ্নচূড় আজি,
আচ্ছন্ন উদ্ভিদে। ঋষি গিয়াছেন চলি'
সুদূর কৈলাসে—ছাড়ি' সংসার আশ্রম
অসীম বৈরাগ্যে। তাঁর প্রলুব্ধা পতিতা
প্রেয়সী অহল্যা নিরুদ্দিষ্টা।

লক্ষ্মণ। কী সুন্দর,
কী নির্জন, ঘনচ্ছায়, নীরব, গম্ভীর,
এই তপোবন প্রভু!

বিশ্বামিত্র। ছিল রম্যতর
সেই দিন এই তপোবন—যেই দিন
মহর্ষি গৌতম আর অহল্যা তাপসী

ছিল অবিচ্ছিন্ন সুখে মগ্ন তপস্যায়
এই বনগ্রামে।

লক্ষ্মণ। অতি করুণ কাহিনী
অহল্যার।

বিশ্বামিত্র। আজো মনে পড়ে সে নীরব
সুগভীর শান্তি—স্বচ্ছ সমুদ্রের ম'ত,
মিষ্ট নির্ঝরের ম'ত। আজো মনে পড়ে
সে-পবিত্র যুগ্ম মূর্তি—নীলাকাশ-বক্ষে
পূর্ণিমা-জ্যোৎস্নার ম'ত। আজো মনে পড়ে
সেই সম্মিলিত কণ্ঠে সমুত্থিত গীত
—মৃদঙ্গের সহ বীণাধ্বনি।

( নেপথ্যে যন্ত্রণাধ্বনি )

রাম ও লক্ষ্মণ ( চমকিয়া )। ও কী শব্দ?

বিশ্বামিত্র। সত্যই তো!—যেন রমণীর কণ্ঠস্বর!
চলো দেখি গিয়া।

লক্ষ্মণ। ও কে বৃক্ষ-অন্তরালে
পাণ্ডুরা রমণী?

বিশ্বামিত্র। কই?

লক্ষ্মণ। ওই সন্নিকটে।

বিশ্বামিত্র। সত্য বটে! কে ও নারী
এ কী! হরি! হরি! এ কি অহল্যা?

অহল্যা ( অগ্রসর হইয়া )। হাঁ, আমি
এখানে। কে তুমি ডাকো পরিচিত স্বরে
অহল্যার নাম ধরি'?

বিশ্বামিত্র। পারো না চিনিতে?
আমি বিশ্বামিত্র।

অহল্যা। তুমি বিশ্বামিত্র! বটে—
চিনেছি। কী প্রয়োজন?
বিশ্বামিত্র। অতিথি।
অহল্যা। অতিথি?
কাহার? গৌতম হেথা নাই। একা আমি।
ফিরে যাও, ফিরে যাও।—সে-ও এসেছিল
অতিথি বলিয়া। ঋষি! যাও, ফিরে যাও।
বিশ্বামিত্র। এ কী! তোমারে তো কভু হেন দেখি নাই!
অহল্যা! কোথা সে-সৌম্য বদনমণ্ডল
রক্তিম লজ্জায়? কোথা সে-হাস্য মধুর!
অহল্যা। নাই নাই—গেছে সব—সব সব সব
গণ্ডূষে করিয়া পান। যাও ঋষি, যাও।
কেন এ-নির্জনে এই দূর বনগ্রামে
এসেছ আবার ত্যক্ত করিতে আমারে!
বন্য পশু সম আমি হেথা বাস করি
একাকী নিঃসঙ্গ দূরে। রহি না কণ্টক
কাহারো সুখের পথে। এক কপর্দকও
কাহারো ধারি না। যাও মহর্ষি! তোমায়
একদিন করিতাম ভক্তি শ্রদ্ধা বটে,
কিন্তু আর শ্রদ্ধা নাই।
বিশ্বামিত্র। কী হেতু তাপসি?
কী দোষ আমার?
অহল্যা। দোষ? জানো না কী দোষ?
মহা দোষ। তুমি—তুমি—কপট পুরুষ!
এক মহা সত্য বিশ্বে জানিয়াছি প্রভু:
"লম্পট পুরুষ জাতি।" তুমি ঋষি বটে,

তথাপি বিশ্বাস নাই।—পুরুষ তো তুমি।
এসেছ আমার বুঝি রূপলালসায় ?
আর ভুলিব না।—ওই মিথ্যা প্রতারণা,
ওই মৃদু হাসি, ওই প্রলুব্ধ চাহনি,
ও-বঙ্কিম গ্রীবা—সব বুঝি, সব জানি।
বৃথা চেষ্টা মুনিবর!—গৃহে ফিরে যাও।

বিশ্বামিত্র। অহল্যা! কাহিনী তব জানি। প্রতারিতা
তুমি দেবি, তাহা জানি : পরিত্যক্তা তুমি—
তাহা নাহি জানিতাম। কিন্তু অভাগিনী,
আমি আসি নাই আজ এ-পুণ্য আশ্রমে
প্রতারণা করিতে তোমারে।

অহল্যা। কী বিশ্বাস ?
তুমি তো পুরুষ। সব পারে সে পুরুষ :
ঘুমন্ত পত্নীর গলে বসাইতে ছুরি,
কলঙ্কিতে পাতিব্রত্য পাশব বিক্রমে
নম্র নবোঢ়ার—ছুঁড়ে দিতে বালিকার
প্রস্ফুটিত প্রেমপুষ্প লোকাচার-পদে ;
বলি দিতে স্নেহ ভক্তি ; ক্ষুধার্তের মুখে
দিতে ভস্ম ; তৃষ্ণার্তের মুখে বিষ দিতে,
বিনাশিতে অনুকম্পা—বধিতে বিশ্বাস।
সব পারে।

রাম। মুগ্ধা, হতভাগিনী তাপসী!
হারায়েছ মনুষ্যে বিশ্বাস এতদূর ?
এতদূর পতিতা কি ? কিম্বা যন্ত্রণায়
হারায়েছ জ্ঞান ?—মূর্খ দোষে অন্যজনে
যবে সে বিবেকশূন্য, কর্তব্য-স্খলিত,

পড়ে গর্ত্তে!—মনুষ্যের জন্ম এ-জগতে
নহে ফুলখেলা দেবি!—সতীত্ব, জীবন
ব্রহ্মাণ্ডের আক্রমণ হইতে নিয়ত
করিতে হইবে রক্ষা।—শত প্রলোভনে
করিবেই আকর্ষণ তোমারে সবলে :
তোমারে রক্ষিতে হবে আপনারে বাঁধি।
বাধা ও বিপত্তি আসি' করিবে দুর্গম
জীবনের পথ সদা : তোমাকে তাহারে
লংঘন করিতে হবে আপনার বলে।
জীবন—সংগ্রাম। যদি নিষ্ঠুর জগৎ
তুমিও কঠিন হও।

অহল্যা। হায়! শক্তি নাই।

রাম। শক্তি নাই? মূঢ়! শক্তি আছে : ইচ্ছা নাই।
বিবেক উদ্যম নাই। প্রলোভনে নিজে
চরণ বাড়ায়ে দাও, পরে রুষ্ট হও—
বন্দী হও যবে সে-শৃঙ্খলে। সন্ধি করো
পাতকের সনে, পরে দেখ রুদ্ধ যবে
স্বর্গদ্বার—ক্রুদ্ধ হও। স্বহস্তে রোপণ
করো নিজে বিষবৃক্ষ, পরে দ্বন্দ্ব করো
বিধাতার সাথে—যদি না ফলে অমৃত।

অহল্যা। সব সত্য কথা—কিন্তু বহে কি নির্ঝর
শুষ্ক মরুভূমে? জন্মে পাষাণে কুসুম?
পশে কি সূর্যের জ্যোতি সাগর-কন্দরে?
আরম্ভ হইয়াছিল জীবন আমার
প্রকাণ্ড প্রমাদে। হায়, রাখিল বিধাতা
পূর্ণ জ্যোৎস্না কেন ভগ্ন গৃহে? পাপিয়ায়

অন্ধকারে ? ছড়াইল নির্জন বিপিনে
পুষ্পের সুগন্ধরাশি ?

রাম। হায় মূঢ় নারী !
এতদিনে চিনেছ কি শুধু প্রেমিকের
ঢল ঢল মুখখানি, কুঞ্চিত চিকুর,
আরক্তিম গণ্ড, দুটি লালসা-শিথিল
কৃষ্ণ চক্ষু, পূর্ণ পীন সরস অধর !
মূঢ় ! চিনিলে না তার গভীর হৃদয়,
প্রেমের নিহিত ব্যথা, সংযত আগ্রহ
—ছিল যাহা গৌতমের ? ঠেলিলে চরণে
সে সবে—অমূল্য রত্নহার কণ্ঠ হ'তে
উন্মোচন করি' ছুড়ে দিয়েছ তাপসি,
গভীর সাগরগর্ভে !

অহল্যা। (নীরবে ভাবিয়া) শিশু দার্শনিক !—
উদ্ভাসিত যাঁর সৌম্য পবিত্র আননে
নবীন বসন্ত—চক্ষু দুটি অবনত
ধরণীর 'পরে গাঢ় অনুকম্পাভরে,
বিনিঃসৃত যাঁর কণ্ঠে বীণার ঝংকার—
যেন বর্ষে বরিষার শ্যামল জলদে
স্নিগ্ধ বারিধারা—বলো কে তুমি সুন্দর ?

রাম। আমি রাম। দশরথ অযোধ্যার পতি,
আমি তাঁর পুত্র। ইনি কনিষ্ঠ আমার।

অহল্যা। রাজপুত্র তুমি ! রত্ন কাঞ্চন তোমার
অক্ষয় ভাণ্ডারে : কিন্তু হেন রত্ন নাই
সে-ভাণ্ডারে—তোমার এ উপদেশবাণী
মহার্ঘ যেরূপ। তুমি দেব নারায়ণ !

দাও শ্রীচরণধূলি—ক্ষমা করো প্রভু !

রাম। আমি কী করিব ক্ষমা ?—ক্ষমা চাহো তাঁর
যাঁহার অনন্ত প্রেম, অগাধ নির্ভর
বিনিময়ে আপনার নীচ হৃদয়ের
দিয়েছ কাঠিন্য—হানিয়াছ বজ্রশেল
যাঁহার কোমল বক্ষে তব ব্যভিচারে।
যাও মা, তাঁহার ক্ষমা চাহো। চাহো পরে
বিধাতার ক্ষমা—যাঁর মঙ্গল বিধান
তাচ্ছিল্যে দুরভিমানে ঠেলিয়াছ পদে
নবযৌবনের মদভরে।

অহল্যা। তিনি করিবেন ক্ষমা ?

রাম। জানি না তাপসি !
তথাপি চাহিয়া যাবো মৌন প্রার্থনায়।

অহল্যা। তাহাই হইবে। প্রভু ! করিলে উদ্ধার
এ-পাষাণী অহল্যারে। এসো দেবদেব !
করিব আতিথ্য-পূজা সানুজ তোমার
আমার আশ্রমে।—এসো মহর্ষি, কুটিরে।

## পঞ্চম অঙ্ক

জনকের রাজসভা—প্রভাত

জনক, গৌতম, শতানন্দ ও বিশ্বামিত্র

গৌতম। ধন্য হইলাম আমি। মরি, কী মধুর
সজল-জলদ মূর্তি ! রাজর্ষি জনক !
যোগ্যতর পাত্রে ন্যস্ত হইত না কভু

সুন্দরী জানকী সীতা। শোভে কি তড়িৎ
বিনা নব জলধর। শোভে কি সুন্দর
শ্যামল পল্লব বিনা চম্পক লতিকা?

... ... ... ... ...

দশরথের প্রবেশ

জনক। (গৌতমকে) ইনি বৈবাহিক মম—অযোধ্যার পতি।

দশরথ গৌতমকে প্রণাম করিলে তিনি দশরথকে আশীর্বাদ করিলেন।

দশরথ। মহারাজ! এইক্ষণে
আসিতে প্রাসাদে সখে, দেখিলাম পথে
অত্যাশ্চর্য দৃশ্য এক: উন্মাদিনী নারী!
গৌতম। উন্মাদিনী?
দশরথ। উন্মাদিনী। রুগ্ন গৌর তনু,
আপাদলম্বিত শুভ্রকেশী। চক্ষু দুটি
জলভরে নত। স্বচ্ছ সুঠাম ললাটে
অঙ্কিত গভীর দুঃখ-কালিমা-কাহিনী।
গাহিছে কিন্নরী কণ্ঠে কী সঙ্গীত সে যে—
কী গূঢ় বেদনাপ্লুত—কী গাঢ় মধুর!...
সঙ্গে তার বিজড়িত...স্বর্গীয় হতাশা।
হেন মূর্তি দেখি নাই কভু!
গৌতম। (অর্ধ স্বগত) উন্মাদিনী!

(বাহিরে গীতের শব্দ)

দশরথ। ওই বুঝি—সেই নারী আসিছে এখানে!

গাহিতে গাহিতে অহল্যার প্রবেশ

আর একবার ভালোবাসো—বাসতে যেমন আগের দিনে।
ঘুমন্ত প্রাণের ব্যথা আবার জাগিছে প্রাণে।
একবার নাথ, তুলে ধরো হৃদয়ে হৃদয় 'পর হে,
শান্ত হোক প্রাণ—যাহে শত তীক্ষ্ণ শেল হানে।
তোমার হারানো বাঁশি লুটায় ধরণী 'পর ;
মলিন—তোমারি তবু—আদরে তুলিয়া ধরো।
ভাঙাচোরা প্রাণের বাঁশি তেমনি ক'রে আজ রে,
নাথের করে মধুর স্বরে বাজ রে, বাজ রে !

গৌতম। অভাগিনী ! এ-বেশ ! এ-দশা !

অহল্যা। অভাগিনী !
সত্য অভাগিনী আমি—বড় অভাগিনী,
বড় কলঙ্কিনী, বড পাপীয়সী, বড
পাতকিনী আমি প্রভু !

গৌতম। হায় প্রিয়তমে !

অহল্যা। প্রিয়তমে ! আজো মোরে এই সম্ভাষণ ?
এ কি উপহাস ? কিম্বা মহর্ষি, এখনো
চিন নি আমারে বুঝি ?

গৌতম। চিনি প্রাণেশ্বরি !

অহল্যা। না, চিন নি—ডাকিতেছ তাই সে-মধুর
স্নেহের গদ্‌গদ স্বরে ! তাই প্রেমভরে
প্রসারিছ বাহু।—যদি চিনিতে—ঘৃণায়
ফিরাইতে মুখ, মোরে কহিতে কর্কশ,
কিম্বা দিতে খেদাইয়া দূরে—পদাঘাতে।

গৌতম। অহল্যা—

অহল্যা। অহল্যা নহি—পাষাণী পাষাণী,
ব্যভিচারিণী, পুত্রহন্ত্রী, ঘাতকী, পিশাচী।

শোনো ইতিহাস—এমনি সে-ইতিহাস—
যার ছত্রে ছত্রে গাঢ় কলঙ্কের রাশি,
অক্ষরে অক্ষরে শুধু পুঞ্জীভূত পাপ।
পূর্বে শোনো ইতিহাস—

গৌতম। শুনিতে চাহি না,
সব জানি—প্রতারিতা, প্রলুব্ধা, পতিতা
প্রেয়সী আমার! এই শীর্ণ তনুলতা,
এ-পাণ্ডুর মুখ, এই কোটর-নিহিত
চক্ষুর অপাঙ্গে ঘন গভীর কালিমা
কহিছে সে ইতিহাস—

অহল্যা। নরকের জ্বালা—
নরকের জ্বালা প্রভু কত বর্ষ ধরি'
সহিয়াছি দিবানিশি। তীব্র যন্ত্রণায়
পাষাণী হইয়া গেছি অন্তরে অন্তরে।
একদা সহসা শেষে বিষ্ণুর কৃপায়
হইল চৈতন্য। শুষ্ক পাষাণ ভেদিয়া
ঝরিল নির্ঝর, বজ্রদগ্ধ দীর্ণ তরু
মুঞ্জরিল পত্রপুষ্পে। কী আর বলিব?
জানো যবে সব নাথ, কী বলিব আর?
জীবনসর্বস্ব! আমি বুঝিয়াছি ভ্রম
এতদিনে। ক্ষমা করো। ধর্মের প্রতিমা,
পুণ্যের কাহিনী তুমি, দয়ার সাগর,
স্বর্গের দেবতা!—আর আমি পাপীয়সী
মূঢ়, ক্ষুদ্র, ঘৃণ্য নরকের কীট। আমি
ভেঙেছি বিশ্বাস নাথ, ঠেলেছি চরণে
কর্তব্য—প্রেমের পাত্রে ঢালিয়াছি বিষ।

আজি বুঝিয়াছি ভ্রম। ক্ষমা করো—

শতানন্দ। ক্ষমা!

যে-নারী বিনাশ করে বিশ্বাস, প্রণয়,
সে ক্ষমার যোগ্য নহে।—হায় পিতৃদেব!
যে-দাম্পত্য প্রেম ভিত্তি সমাজের—মূল
সর্ব কর্তব্যের—যে সে দাম্পত্য প্রেমেরে
স্বহস্তে নির্মূল করে—সেই পাপীয়সী
ক্ষমাযোগ্য নহে। পিতা, ভৃগুর বিধান:
যোগ্য শাস্তি প্রাণদণ্ড—কুলটা নারীর—
হোক সে দুহিতা, জায়া অথবা জননী।

গৌতম। ক্ষান্ত হও প্রিয়তম! শাস্তি দিব? হায়!
আকণ্ঠ নিমগ্ন পাপে আমি মূঢ়মতি
দুর্বল মানব নিজে—সাধ্য কী আমার—
কর্তব্যস্খলিত মূঢ় অপরের 'পরে
বসিব বিচারাসনে?
( অহল্যার প্রতি ) এসো অভাগিনী!
বিধির সুবিধি এই—আজ পাইলাম
যাহা পূর্বে পাই নাই কভু প্রিয়তমে!—
তোমারে প্রথম দিন অন্তরের পুরে।
এসো প্রপীড়িতা, পরিত্যক্তা প্রাণেশ্বরি!
এসো বাণবিদ্ধা হৃদিপিঞ্জরের পাখি,
হৃদয়-পিঞ্জরে ফিরে এসো।

( অহল্যাকে আলিঙ্গন )

বিশ্বামিত্র। এত উচ্চে?

এত উচ্চে তুমি? এত পবিত্র, মহৎ?

এত ক্ষমাশীল? এত উদার? ব্রাহ্মণ!
অবনত করি শির।—রাজর্ষি জনক!
বলেছিলে অতি সত্য কথা, বুঝিয়াছি—
লভি নাই ব্রাহ্মণত্ব। জেনেছি—তাহার
বহু নিয়ে প'ড়ে আছি। বিশ্বামিত্রে ধিক্!
লব্ধ ব্রাহ্মণত্বে ধিক্! তপস্যায় ধিক্!

জনক। ধন্য এ-চরিত্র—যার সংস্পর্শ-কুহকে
বারাঙ্গনা সতী হয়, দস্যু সাধু হয়,
পঙ্কিল পবিত্র হয়, কামুক লম্পট
জিতেন্দ্রিয় হয়, গর্বী নত করে শির:
যে স্পর্শমণির ম'ত পথের কর্দমে
স্বর্ণে পরিণত করে, পাবকের ম'ত
ভস্ম করে আবিল দুর্গন্ধ, পুণ্যতোয়া
জাহ্নবীর ম'ত ধৌত করে আবর্জনা।

অহল্যা। নাথ! তব পুণ্যতেজে আজ অন্ধ আমি।
কোথা তুমি? কত দূর? সঙ্গে ক'রে লও।

## তৃতীয় অঙ্ক

### অষ্টম দৃশ্য

স্থান—নদীতীরে সমরাঙ্গন। কাল—প্রভাত

সোরাব একাকী

সোরাব। বুঝিতে না পারি।—সেই বীর;—প্রসারিত
বক্ষ, সমুদ্রের মত, পর্বতের মত
গর্বসমুন্নত দেহ; চক্ষে বজ্রজ্বালা,
কণ্ঠস্বরে স্নিগ্ধ সুগম্ভীর মেঘধ্বনি;
কাহার সম্ভবে আর—যদি নয় তিনি
রুস্তম—আমার পিতা?
এক মহাদ্বিধা
আমারে করিছে ভিন্ন আমা হ'তে আজি।
আজি যেন আমি আর আমি নহি: যেন
বোধ হয় শূন্যগর্ভ বিজয়গৌরব।
শ্লথ শৌর্য অঙ্গ হ'তে পড়িছে খসিয়া
জীর্ণ বাস সম!—পিতা! পিতা! পিতা! পিতা!

রুস্তমের প্রবেশ

সোরাব। কে বীর! এসেছো তুমি!
রুস্তম। আসিয়াছি আমি।
সোরাব! বালক! শেষ যুদ্ধ হবে আজি।
লুটাইবে ভূমিতলে, সোরাব,—তোমার
অথবা আমার শব আজি।—যুদ্ধ কর।

সোরাব। ক্ষান্ত হও বীরবর! পরিত্যাগ কর
অস্ত্র। এসো, বীর! আজি তুমি আর আমি
দুই জনে বসি' এইখানে, করে কর,
বক্ষে বক্ষ, প্রিয়বর, ঊর্দ্ধমুখে মাগি
বিধাতার ক্ষমা! ডুবাইয়ে দেই
অতীত বিদ্বেষ মহা স্নেহের প্লাবনে।
তোমারে করিতে বধ উঠিছে না বাহু,
চাহিছে না প্রাণ।—আজি কি যেন টানিছে
দুর্নিবার স্রোতে আমারে তোমার পানে।
যেন তুমি বৈরী নহ; যেন—যেন তুমি
বন্ধু—বহু দিবসের বন্ধু পুরাতন।
মম অন্তস্তল হ'তে উঠিছে গভীর
করুণ ক্রন্দন এক—কি হেতু? জানি না।
—এস বন্ধু প্রিয়তম! আলিঙ্গন কর।

রুস্তম। কখন না। স্নেহ, অনুকম্পা, সর্ববিধ
কোমল প্রবৃত্তি আজি, এ হৃদয় হ'তে
নির্বাসিত করিয়াছি। সর্ব সাধনাকে
কেন্দ্রীভূত করিয়াছি একটি ইচ্ছায়,
সে তোমার বধ; পরাজয় অপমান
জর্জরিত করিয়াছে চিত্ত। সেই মহাজ্বালা
ব্যাপ্ত হইয়াছে দেহে, মস্তিষ্কে, শোণিতে!
জ্বলিতেছি, পুড়িতেছি আমি।—অস্ত্র নাও।

সোরাব। এই মাত্র? পরাজয় অপমান তবে
আমি লইতেছি মাগি'। এসো বন্ধুবর!
আজি আমি তব সর্ব সৈনিক সম্মুখে,
আমার জীবন ভিক্ষা লব জানু পাতি',

মাগিয়া তোমার কাছে।—বন্ধু! অস্ত্র রাখো।

রুস্তম। চাহি না শুনিতে নারীসুলভ কাকুতি।
আজি যুদ্ধে নামিয়াছি ভীম রুদ্র তেজে,
বাঁধিয়াছি আপনাকে ভীম প্রতিজ্ঞায়,
তোমারে করিব বধ অথবা মরিব;
এই শির, হয় আজি লোটাবে ভূতলে
তোমার চরণতলে, অথবা গৌরবে
উন্নত, বিজয়গর্বে ফিরিবে শিবিরে।

সোরাব। শোন বন্ধু।

রুস্তম। কোন কথা শুনিতে চাহি না;
আপনার সন্তানের মরণকাকুতি
টলাইতে পারে না এ প্রতিজ্ঞা আমার!
রক্ষা কর আপনাকে। ( আক্রমণ )

সোরাব। তবে তাই হোক।

উভয়ের যুদ্ধ। ক্ষণেক পরে সোরাবের তরবারির
আঘাতে রুস্তমের তরবারি ভূপতিত হইল

রুস্তম। ক্ষুব্ধ নহি। রিক্ত হস্তে করিব সংগ্রাম।
—যুদ্ধ কর। দীপ্ত তব খর তরবারি
নামুক আমার স্কন্ধে;—ভীত নহি আমি।
মরিব বীরের মত।

সোরাব। কখন না—আমি
তরবারি করিলাম ত্যাগ। (তরবারি ত্যাগ) যুদ্ধ হোক
তবে বাহুবলে বাহুবলে ( মল্লযুদ্ধ )

দ্রুতবেগে আফ্রিদের প্রবেশ

আফ্রিদ। ধন্য ধন্য—
এই ত উদার চির মহৎ সোরাব!
—তথাপি সোরাবে ছাড়িও না। বধ কর—
বধ কর তব সিংহবিক্রমে, রুস্তম।
সোরাব। কই পিতা। ( ভূপতিত হইলেন )

রুস্তম তাহার উপরে হাঁটু গাড়িয়া বসিয়া,
ছুরিকা উত্তোলন করিলেন

রুস্তম। সোরাব! স্মরণ কর তবে
পিতা মাতা—যে যেখানে আছে, এই শেষ
—মুহূর্তে তোমার।
সোরাব। এ প্রথম বার বীর!
তোমার দেশের প্রথা—
রুস্তম। এ প্রথম বার,
এই শেষবার—( বক্ষে ছুরিকাঘাত )
সোরাব। ওঃ—মরি, আমি মরি—মা! মা!—পিতা! পিতা!
রুস্তম। মর তুমি! আমার সে বিজয়গৌরব
বালক!—করিবে খর্ব তুমি!—মর তবে।

পুনরায় অস্ত্রাঘাত ও প্রস্থান

আফ্রিদ। মর মর পিতৃঘাতী! এ হস্ত দুখানি
করি বিরঞ্জিত তবে রুধিবে তোমার

হস্ত রঞ্জিত করিয়া

এই রক্ত—এই রক্ত, এখনও কবোষ্ণ
জীবন-উত্তাপে তব, এই রক্তে আজি
পিতার মৃত্যুর হোক পূর্ণ প্রতিশোধ।

সোরাব। আফ্রিদ!—করিও ক্ষমা।

আফ্রিদ। সোরাব! সোরাব!
বীরচূড়ামণি তুমি! উদার মহৎ।
পড়িয়াছ তুমি আজ অন্যায় সমরে;
তুমি যাইতেছ—যাও!—আমিও সোরাব!
আফ্রিদে চাহিয়া দেখ।

নিজ বক্ষে ছুরিঘাঘাত করিয়া পতন

তব পদতলে।

সোরাব। কি করিলে আফ্রিদ?

আফ্রিদ। উচিত করিয়াছি।
—সোরাব! তোমারে ভালবাসিয়াছি, বাসি।
তোমার আমার মধ্যে মহা ব্যবধান
ছিল—সে পিতার মৃত্যু; জীবনসঙ্গিনী
হইতে না পারিতাম কদাপি তোমার।
সেই মহা ব্যবধান আজি গেছে সরে,
আজি আমি তাই, তব—মরণসঙ্গিনী!
এসো বক্ষে প্রিয়তম—এসো একবার!
এ প্রথম, এই শেষ।

সোরাব। এসো প্রিয়তমে!
এসো বক্ষে আজি এই জীবনসন্ধ্যায়।

আফ্রিদ। প্রিয়তম! বিশ্ব অন্ধকার হয়ে আসে—
হস্ত দাও প্রাণাধিক! আমাদের এই
সাধের বাসর। (মৃত্যু)

সোরাব। বীরনারী! প্রাণাধিকে!
দাঁড়াও আমিও যাই।

কৈকায়ুশ ও সৈনিকগণ সহ রুস্তমের প্রবেশ

রুস্তম। এই সেই বীর
লুটায়ে ভূতলে।
কৈকায়ুশ। ধন্য ধন্য বীরবর !
নিরাপদ আজি পারস্যের সিংহাসন।
হে বীর ! বীরেন্দ্র ! আজি আলিঙ্গন দাও।

আলিঙ্গন করিয়া সসৈনিক প্রস্থান

সোরাব। হে বীর ! জানি না আমি, কে তুমি। জানিও—
আমায় অন্যায় যুদ্ধে বধিয়াছ তুমি ;
জানিও—তুমিও রক্ষা পাইবে না কভু
রুস্তম আমার পিতা শুনিবেন যবে,
এ হত্যাকাহিনী।—থাকো তুমি অন্ধকারে,
ভূগর্ভে, আকাশে, কিংবা জলধি-কন্দরে,
রুস্তম আমার পিতা শুনিবেন যবে,
এ অন্যায় হত্যা তাঁর পুত্রের—রবে না
তোমার উদ্ধত শির স্কন্ধের উপরে।
রুস্তম। সে কি ? কে তোমার পিতা ?
সোরাব। কে আমার পিতা ?
—ভুবনবিখ্যাত বীর রুস্তম।
রুস্তম। কে মাতা ?
সোরাব। তুরানের রাজকন্যা।—মা—মা—এ মরণে,
তোমার না পাইলাম দেখা।—হায় আমি
আসিয়াছি নিজ পিতৃ-অন্বেষণে,
কিন্তু দেখা পাইবার পূর্বে অবসান
হ'ল দিবা।

রুস্তম। অসম্ভব! এ পুত্র আমার!
আমার ত পুত্র হয় নাই!—অসম্ভব!

সোরাব। কে তুমি?

রুস্তম। আমিই সেই রুস্তম।

সোরাব। রুস্তম!—
আমার হৃদয় তবে মিথ্যা বলে নাই।
উঠিতেছিল না তাই, এ বাহু আমার
তোমারে করিতে বধ!—পিতা!—পিতা!—পিতা!

রুস্তম। বালক তোমার কোন নিদর্শন আছে?

সোরাব। খুলে দেখ এই বর্ম।

রুস্তম কম্পিতহস্তে সোরাবের বাহুর বর্ম উন্মোচন করিলেন

রুস্তম। এই সে কবচ।
কি করেছি, আমি পুত্রহত্যা করিয়াছি—
অন্যায় সমরে?—পুত্র! সোরাব—সোরাব!

সোরাব। পিতা! পিতা!

দ্রুতবেগে তামিনার প্রবেশ

তামিনা। কই পুত্র!

সোরাব। মা—মা—মা—আমার! ( হস্ত বাড়াইলেন )

তামিনা। তাহাই ঘটিল পুত্র!—সোরাব! সোরাব!
—কোথা যাও বৎস!

রুস্তম। আমি হত্যা করিয়াছি
তামিনা তোমার পুত্র।

সোরাব। দাও পদধূলি;
মা আমার! বাবা!—যাই অতি দূরদেশে—
অতি ঘন-অন্ধকারে। দাও মা বিদায়। ( মৃত্যু )

তামিনা। বৎস! বৎস! প্রাণাধিক! সোরাব আমার। (মূর্ছিতা)

রুস্তম প্রস্তরমূর্তিবৎ দণ্ডায়মান রহিলেন

## তৃতীয় অঙ্ক

### শেষ দৃশ্য

পুনরায় অষ্টম দৃশ্য—রাত্রি, ঝড়, বৃষ্টি, বিদ্যুৎ, বজ্রাঘাত। শীর্ণমুখ, শুভ্রকেশ পাণ্ডুর রুস্তম, সেইরূপ ভাবে দাঁড়াইয়া;—সম্মুখে জানু পাতিয়া তামিনা অবস্থিত; অদূরে পূর্ববৎ সোরাব ও আফ্রিদের মৃতদেহ

তামিনা। যা হবার হইয়াছে—ঘরে ফিরে চলো।
প্রভু! দীর্ঘ রাত্রিকাল আসিয়া নীরবে
প্রভাত হইয়া গেছে।—তথাপি নিশ্চল।
সে প্রভাত ক্রমে ক্রমে জ্বলিয়া জ্বলিয়া
আবার নিভিয়া গেছে গাঢ় অন্ধকারে।—
তথাপি নিশ্চল! সেই গাঢ় অন্ধকার
এখন ঘেরিয়া, বৃষ্টি, ঝঞ্ঝা ও বিদ্যুৎ
করে পৈশাচিক নৃত্য, সঙ্গে বাদ্য বাজে
ঘন ঘন বজ্রধ্বনি—তথাপি নিশ্চল—
নির্নিমেষ—চেয়ে আছো কেন?—ফিরে চলো।

হাত ধরিলেন

—হায় এ পাষাণ মূর্তি—অটল অসাড়,
শুনিছে না দেখিছে না, শুদ্ধ চেয়ে আছে,

চেয়ে—চেয়ে—চেয়ে—আছে—স্তব্ধ নির্নিমেষ।
প্রভু! প্রভু! প্রাণেশ্বর!

পা জড়াইয়া ধরিলেন

সদাজী, গুরাজ ও তুশের সহিত কৈকায়ুশের প্রবেশ

তুশ। দেখো মহারাজ!
ঐ দেখো—এই ঘন গাঢ় অন্ধকার,
যাহে ভিন্ন করে শুধু পিঙ্গল বিদ্যুৎ,
এই ঝঞ্ঝা, বৃষ্টি, বজ্রপাত; তার মাঝে
এখনও দাঁড়ায়ে বীর রুস্তম তেমতি!
অঙ্গে ঝরে বৃষ্টিধারা, শুভ্র কেশরাশি;—
যেন সে প্রস্তরীভূত, বাক্যের অতীত,
এক মহা পরিত্যাগ—তাহার চরণে
পতিত রোরুদ্যমানা, সতী, পতিব্রতা,
অভাগিনী পুত্রহারা।

কৈকায়ুশ। রুস্তম! রুস্তম!!—
শুনিছে না দেখিছে না—শুদ্ধ চেয়ে আছে।

তথাপি রুস্তম সেইরূপ প্রস্তরমূর্তিবৎ দাঁড়াইয়া রহিলেন

যবনিকা

## ষষ্ঠ দৃশ্য

স্থান—হস্তিনার প্রাসাদ অন্তঃপুরে ভীষ্মের কক্ষ।

কাল—জ্যোৎস্না রাত্রি

অম্বা ও সুনন্দা

অম্বা। কাঁপিছে চরণ, সখি!
সুনন্দা। দৃঢ় কর মন।
অম্বা। কি কহিব যুবরাজে?
সুনন্দা। প্রাণ যাহা চায়!
অবলা নারীর ধর্ম—'গোপন' সতত
'সংযম' তাহার দুর্গ, আত্মরক্ষা হেতু।
কিন্তু যবে এই নারী আক্রমণকারী
বিপরীত জাতিধর্ম রমণীর, সখি!
অম্বা। কিন্তু লজ্জা রমণীর ধর্ম চিরদিন।
সুনন্দা। অতীত প্রহর তার। কি না করিয়াছ?
হইয়াছ শাল্বগৃহে যাচিকা, রূপসী।
নামিয়াছ নরহত্যা-গভীরগহ্বরে।
আর কেন, রাজকন্যা? আক্রমণ কর,
এ যুদ্ধে জীবন পণ।—মন্ত্রের সাধন
অথবা নিধন, সখি।—অন্য পথ নাই।
অম্বা। কিন্তু দেবব্রত ব্রহ্মচারী।
সুনন্দা। সংসারীর
ব্রহ্মচর্য! সারশূন্য সৌখীন সন্ন্যাস;

মাতালের সুরাপানপরিহার, সখি ;
মার্জারের নিরামিষ ব্রত ; কয়দিন
টিঁকে সহচরী !—ঐ আসে দেবব্রত ।
আমি যাই ।

প্রস্থান

অম্বা । সত্য কথা বলিয়াছ, সখি—
সংসারীর ব্রহ্মচর্য ! যদি নাহি পারি
টলাইতে এ প্রতিজ্ঞা, আমি নহি নারী ।

ভীষ্মের প্রবেশ ও অম্বাকে দেখিয়া ভীষ্ম গমনোদ্যত

অম্বা । কোথা যাও, দেবব্রত ? দাঁড়াও । কি হেতু
পলাইছ, দেবব্রত, দর্শনে আমার,
রজনীর আগমনে আদিত্যের ম'ত ?
আমি ঘাতক না দস্যু ? সর্প না শার্দূল ?
ব্যাধি না দুর্ভিক্ষ ?—প্রিয়তম !—ওকি ? কেন
বদনমণ্ডল তব মুহূর্তে সহসা
কালীবর্ণ হ'য়ে গেল ; যেন কোন মহা
আতঙ্কে বিহ্বল !—কেন ? বল, দেবব্রত !
ক'রেছি কি আমি ? কোন্ মহা অপরাধ ?
ভালোবাসিয়াছি মাত্র—আর কিছু নহে ।
ভীষ্ম । কাহিনী তোমার আমি শুনিয়াছি, দেবী—
কিন্তু ক্ষমা কর, দেবী ! আমি ব্রহ্মচারী ।
অম্বা । মিথ্যা কথা, দেবব্রত । তুমি সুকুমার,
তুমি জ্ঞানী, তুমি বীর । কিন্তু তুমি নহ
ব্রহ্মচারী । কেন মিথ্যা বল, দেবব্রত ।

ভীষ্ম। ধরিয়াছি ব্রত।

অম্বা। ভঙ্গ কর। কত ঋষি
মহর্ষি ব্রহ্মর্ষি যুগে যুগে, দেবব্রত,
ঢালিয়াছে নারীর চরণে অনায়াসে
অর্জিত তপস্যা তার। তুমি ঋষি নহ।
মদনবিজয়ী এক শিব শম্ভু—তিনি
মহেশ্বর। তুমি ত ঈশ্বর নহ, প্রভু।
কেহ যাহা পারে নাই তুমি করিয়াছ ?
কামজয় করিয়াছ তুমি, দেবব্রত ?

ভীষ্ম। কামজয় করি নাই। করিতাম যদি,
তোমারে এতই ভালবাসি, কামজয়ী
হইতাম যদি, তবে তোমারে সবলে
আঁকড়িয়া ধরিতাম নিজ বক্ষ মাঝে,
দুগ্ধপোষ্য শিশু সম নিশ্চিন্ত নির্ভয়ে।
হায়, যে নারীর বক্ষ পবিত্র শিশুর
ক্ষারিত পীযূষ উৎস, তাহাই বরিষে
যুবার তৃষিত নেত্রে তীব্র হলাহল।
যাহা দেয় প্রাণ, তাহা প্রাণনাশ করে,
যাহাই প্রচার করে মাতৃত্ব নারীর,
তাহাই কামের দুর্গ! যাহা সৌন্দর্যের
দেবালয়, ভকতির প্রার্থনা-মন্দির,
তাহা লালসার গৃহ—দস্যুর বিবর।
না, না! আমি নহি কামজয়ী। তাই ডরি
আপনারে তাই, ডরি রমণীরে, তাই
মা মা বলে' যার পানে ছুটে যেতে চাই,
স্নেহের পবিত্র তীর্থে তীর্থযাত্রীসম ;

তাহা হ'তে উর্দ্ধশ্বাসে পলায়ন্ করি,
পলায় যেমতি নর অজগর হ'তে।

প্রস্থানোদ্যত

অম্বা। কোথা যাও, প্রিয়তম! দিও না ভাসায়ে
আমারে অকূল জলে—

জানু পাতিয়া উপবেশন

ভীষ্ম। কাঁদিও না দেবী!
বক্ষ পেতে নিতে পারি বজ্রের আঘাত,
তুচ্ছ করি ক্ষুধাতুর ব্যাঘ্রের গর্জন,
কিন্তু অশ্রুজলে আমি ডুবে গ'লে যাই।
অম্বা—এ কি! আবার এ হৃদয় চঞ্চল!
না, এ প্রবৃত্তিকে আজি করিব নিধন,
তবে আজি ভগিনেরে বসায়ে আমার
হৃদয়ের সিংহাসনে—এ সুলগ্নে আজি
বরিব জননী পদে। উচ্চারিব আজি
মৃত্যুদণ্ড অন্ধ বাসনার; কামনার
করিব নিশ্বাসরোধ; আসক্তির শিখা
নির্বাণ করিয়া দিব—করিব নির্মূল
পাপের কণ্টকতরু!— জননী আমার!

অম্বা। (চমকিয়া) কি করিলে! কি করিলে! নিষ্ঠুর! ঘাতক!
না, না, মানিব না আমি! আমি মানিব না!

পতনোন্মুখী অম্বাকে ধরিয়া

আমি পড়ে' যাই—ধর, ধর, প্রিয়তম।

ভীষ্ম। একি! কাশিরাজ-কন্যা তুমি! শিশু নহ,

তোমারে কি সাজে এই হীন আচরণ!
ফিরে যাও প্রাণাধিকা দুহিতা আমার!
তোমারে জননী পদে ক'রেছি বরণ।
করিও না কলুষিত হীন উচ্চারণে
সংসারের সব চেয়ে পবিত্র বন্ধন এই—
জননী সন্তান।

অম্বা। মিথ্যা কথা, দেবব্রত,
আমি নহি মাতা তব, জননীর
কোন কার্য করি নাই আমি! উচ্চারণে
এমন কি মোহ আছে, যাহা শক্তিবলে
সত্যকে বিলুপ্ত করে?

ভীষ্ম। তুমি কি বুঝিবে?
মাতৃনামে কত শক্তি তুমি কি বুঝিবে?
কত অর্থ—যাহা কোন অভিধানে নাই,
কত সুধা—যাহা নাই ইন্দ্রের ভাণ্ডারে;
কণ্টকশয্যায় রোগী তীব্র যন্ত্রণায়,
যবে 'মা' বলিয়ে ডাকে—অর্ধেক যন্ত্রণা
যেন সে অমৃতহ্রদে ডুবে গলে' যায়।
মাতৃনামে পশু বশ হয়। মাতৃনাম
শোকতপ্ত বক্ষঃস্থল সুশীতল করে;
শ্রবণ-বিবরে বর্ষে স্বর্গের সঙ্গীত।
মাতৃনাম আনন্দে বিহ্বল রসনায়
জড়াইয়া যায়। ইহা তপ্ত ওষ্ঠাধরে
বিকম্পিত হয়। ইহা বায়ুর উপরে
নৃত্য করে। মাতৃনামে ধরণী পবিত্র।
মাতৃনামে ধন্যা হন স্বয়ং ঈশ্বরী।

—মা, দমন কর আজি কামিনীত্ব তব,
দেবী হও। শৃঙ্খলিত কর, মা, দুর্বল
এই স্বেচ্ছাচার তব। ধরায় বরিষ
শান্তির পীযূষধারা। দেখ মা জননী—
তোমার বক্ষের 'পরে জগৎ ঘুমায়!

অম্বা। না, বধির আমি। কিছু পাইনি শুনিতে।
না, না, যাইব না। আজি ডুবিব ডুবিব
অতল নরকে। তবে দেখি শেষবার।
—ঢাকো মুখ অন্ধকারে বিমল চন্দ্রমা।
নক্ষত্র নিভিয়া যাও। বিপুলা মেদিনী
রুদ্ধ কর শ্রবণের দ্বার।

ভীষ্ম। কি বলিছ?

অম্বা দীপ উজ্জ্বল করিয়া দিলেন, পরে অবগুণ্ঠন
উন্মোচন করিয়া দিলেন

অম্বা। চেয়ে দেখ, দেবব্রত।—দেখ।

ভীষ্ম। দেখিতেছি।

অম্বা। কি দেখিছ?

ভীষ্ম। এ ত তুমি নহ। দেখিতেছি
কোন এক উন্মাদিনী সুন্দরী রমণী।
আরক্তিম শুভ্রবর্ণ পূর্ণ গণ্ড দুটি
কামনামদিরা পানে। চক্ষুর জ্বালায়
জ্বলিছে নিরয়বহ্নি। বিম্ব-ওষ্ঠ দুটি
সগরল হাস্যরসে—লালসা—শিথিল।
অভিশপ্ত শ্বেত বক্র গ্রীবা 'পরে আসি',
পড়িয়াছে অলস বিভ্রমে কেশরাশি।

দেখিতেছি যেন এক কাল-ভুজঙ্গিনী
ধরিয়া মানবী মূর্তি। এক প্রলোভন।
রক্তমাংসে আচ্ছাদিত এক সর্বনাশ।
জীবন্ত জাগ্রত এক মহা অভিশাপ।

অম্বা। এসো, প্রিয়তম!—এই দুঃখের সংসার
দুদিন বই ত নয়। ভোগ করো সার।

করধারণ

ভীষ্ম। (হাত ছাড়াইয়া) রমণী! তোমার এই নিষ্ফল প্রয়াস!
ভীষ্মের প্রতিজ্ঞা এই—অটল অচল।
নহে ইহা ভীরুর ভঙ্গুর অঙ্গীকার।
নহে ইহা যাজ্ঞার তপস্যা সকাম।
ভীষ্মের প্রতিজ্ঞা ইহা, ত্যাগীর শপথ।
গ্রহ যদি কক্ষচ্যুত হয়; চন্দ্র যদি
অগ্নিবৃষ্টি করে; নক্ষত্র নিভিয়া যায়;
পর্বত ভাঙিয়া পড়ে বালুস্তূপ সম;
শুষ্ক হয় সিন্ধুবারি গোষ্পদের মত;
ভীষ্মের প্রতিজ্ঞাভঙ্গ হবে না কদাপি।
ব্রহ্মাণ্ডের বিবর্তন মাঝে, বিক্ষোভিত
সংসারের আলোড়ন মাঝে, মানুষের
মিথ্যাবাদ মাঝে, এই ভীষ্মের প্রতিজ্ঞা
অটল উজ্জ্বল, সব নক্ষত্রের মাঝে
যেমতি ভাস্বর স্থির ঐ ধ্রুবতারা।

# LYRICS OF IND

দ্বিজেন্দ্রলাল ইংরাজি কবিতাকে আকৈশোর ভালোবেসে এসেছেন। লণ্ডনে গিয়ে তিনি দিনরাত পড়তেন শেলি, বাইরন, টেনিসন ও ওয়ার্ডসওয়ার্থ। বিশেষ ক'রে শেলির প্রেমের স্বপ্ন ও অন্তরাত্মার মুক্তির অভীপ্সা তাঁকে মুগ্ধ করেছিল। এখানে Psalm of Life কবিতাটিতে শেলির শৈলীর প্রভাব খুবই স্পষ্ট। Krishna to Radha কবিতাটিতে খানিকটা ওয়ার্ডসওয়ার্থের ছাপ পড়লেও এখানেও শেলির প্রভাব অনস্বীকার্য—বিশেষ ক'রে তাঁর free love-এর বিদ্রোহী বিষাদ। কিন্তু সেই সঙ্গে ফুটে উঠেছে কৃষ্ণের রাধাপ্রেম—কামগন্ধহীন—যাকে য়ুরোপ অবাস্তব মনে করে। এইখানেই তিনি ভারতীয় আত্মধর্মী। এ-কবিতাদুটির ভাব সম্বন্ধে আর কিছু বলা অনাবশ্যক—কাব্যরসিক সহজেই তার রসগ্রহণ করতে পারবেন ব'লে—কেবল ছন্দ সম্বন্ধে একটি কথা বলব সংক্ষেপে।

এই দুটি কবিতা থেকেই আশা করি ছন্দোবিৎদের কাছে প্রতীয়মান হবে—মাত্র বাইশ বৎসর বয়সেই দ্বিজেন্দ্রলাল ইংরাজি কাব্যভঙ্গি ও ছন্দোরীতিকে আয়ত্ত করেছিলেন কেমন অবলীলাক্রমে—যার ফলে ১৮৮৬ সালে সুদূর লণ্ডনে এক অখ্যাতনাম বিদেশী যুবক ইংরাজি কবিতা লিখে বই ছাপিয়ে Lyrics of Ind নাম দিয়ে Edwin Arnold-কে উৎসর্গ করতে কুণ্ঠিত হয় নি। এ-আত্মবিশ্বাস তাঁর ছিল সহজাত—যেকথা রবীন্দ্রনাথ পরে বলেছিলেন 'মন্দ্র' কাব্যের প্রসঙ্গে।

এডুইন আর্নল্ড্ তাঁর Lyrics of Ind প'ড়ে শুধু যে প্রীত হয়েছিলেন তাই নয়, বলেছিলেন যে ইংরাজি কবিতায় হাত পাকালে দ্বিজেন্দ্রলাল ইংরাজি কাব্যসাহিত্যে স্থায়ী সৃষ্টি করতে পারবেন। কিন্তু স্বয়ং আর্নল্ডের কাছে এত বড় অভিনন্দন পেয়েও দেশে ফিরে যে তিনি ইংরাজি কবিতা লেখা ছেড়ে দিলেন একজন্যে আমার মনে আজও খেদ আছে, কারণ তাঁর ছিল সেই অনন্যতন্ত্র, বলিষ্ঠ প্রতিভা যে স্বভাবে অঘটন-ঘটন-পটীয়সী।

Krishna to Radha ছন্দের অনুভাবেই তিনি পরে মন্দ্রে "রাধার প্রতি কৃষ্ণ" কবিতাটি রচনা করেন। কাব্যরসিকেরা এ দুটি কবিতা পাশাপাশি পড়লে বুঝতে পারবেন কী ভাবে ইংরাজি প্রবহমান মুক্তক ছন্দ তিনি বাংলা অক্ষরবৃত্তে এনেছিলেন—কত সহজে—আর এমন সময়ে যখন মুক্তক ছন্দে কেউই কবিতা রচনা করেন নি।

তাঁর Psalm of Life কবিতাটির মধ্যে যৌবনসুলভ উচ্ছ্বাস একটু বেশি প্রকট হ'লেও এটির মধ্যে দেখা যায় ইংরাজী ছন্দ ও মিলের স্রোতে তিনি কেমন তরতর ক'রে চলতে পারতেন। কিন্তু তাছাড়া আরো দুটি গুণে এ-কবিতাটি উজ্জ্বল—এর বলিষ্ঠ আদর্শবাদ ও আবেগময়ী চিন্তা। পরজীবনে এই আদর্শবাদপ্রবুদ্ধ হ'য়েই তিনি লেখেন তাঁর "ভারত আমার ভারত আমার" গানে—

চোখের সামনে ধরিয়া রাখিয়া অতীতের সেই মহা আদর্শ
জাগিব নূতন ভাবের রাজ্যে—রচিব প্রেমের ভারতবর্ষ।

Lyrics of Ind-এর ভূমিকায় তিনি লিখেছিলেন তাঁর আর একটি আদর্শের কথা :

"My principal object in the composition of the following verses has been to harmonise English poetry with the Indian as they ought to be. Both are beautiful · but while the one is visionary and sensuous, the other is vigorous and chaste ; while the one dreams, the other soars ; whereas the one makes a poetry of religion, the other makes a religion of poetry."

কবিতার মধ্য দিয়ে তিনি বরাবরই চেয়েছিলেন বড় স্বপ্ন, বড় আদর্শকে ফুটিয়ে তুলতে। তাই তো ইংরাজ কবিদের মধ্যে শেলি তাঁর এত প্রিয় ছিল এবং তিনি বিলেতে যেতে না যেতে ইংরাজিতে কবিতা রচনা করতে ব্রতী হয়েছিলেন তাঁর যৌবনের নবীন উত্তম ও উচ্ছ্বাস নিয়ে। তাঁর কবিত্বের যে একটি মূল প্রেরণা ছিল আদর্শবাদ একথাটি বুঝলে তাঁর কবিতার রসগ্রহণ করা একটু সহজ হবে বলেই তাঁর কবিজীবনের প্রথমাধ্যায়ে লেখা ও নিবেদনের

সঙ্গে এ-দুটি মনোজ্ঞ কবিতা পেশ করলাম—আরো এই বিশ্বাসের জোরে যে তাঁর মতন ওজস্বী কবিপ্রতিভার সঙ্গে ঘনিষ্ঠ পরিচয় বাঙালির ম্লানায়মান মনঃশক্তির দুর্দিনে খানিকটা টনিকের কাজ করবে।

তাঁর নানা গদ্য রচনার মধ্যেও তাঁর স্বতঃস্ফূর্ত কবিশক্তি কী ভাবে আত্ম-প্রকাশ করেছে ভবিষ্যতে তার একটি সংকলনে বাংলার পাঠকগোষ্ঠীর কাছে উপস্থাপিত করার ইচ্ছা রইল। ইতি—

দি. কু. রা.

# THE PSALM OF LIFE

No, tell us not, thou dark-browed prophet !
There is a Hell beyond the grave,
Where icy torments glare and torture,
And fiery furies hiss and rave.

After our long and dreary troubles,
After our mortal cares and pain,
O tell us not—more woes are coming,
And we must sigh and groan again.

We are our Father's blessed children,
We shall not taste His vengeful curse :
To blast and doom His own creation
He did not make this universe.

We have above no cruel despot,
To hold in awe a slavish race ;
We have 'midst us a loving Mother,
Clasping all men in her embrace.

Then cringe no more with fawning faces,
Come, with your shivering fears away !
This world with woes is still a garden,
Make life itself a holiday.

Let Love o'erflow your cares and sorrows,
And over the sandy banks the Nile ;
See Holiness in Beauty's glances,
Feel music in the children's smile.

There are no storms in the great blue heavens,
No burning anger scowls above ;
There are but moon and sun and starlight
Radiant with eternal love.

We shall be just through smiles and sorrows,
We shall be loving as we can ;
No iron rule, dictate or justice,
Our law be : "Love for Fellow-man."

No deluge, plague, no snake, no famine,
Frowns, nor vindictive glares above
Can win our love, though they may menace :
Love only can command our love.

Come, let us make our brethren happy,
And they will make us happy then ;
Come, let us make the earth a heaven,
Make angels of our fellow-men.

No better heaven, than when men love us,
And when we love our brethren well ;
A life both hating and deserted,
Why, that is torment—that is Hell !

We, armed with love, in justice armoured,
Defy hell-fires, plagues and dearth ;
Whilst Science triumphs, Beauty blazes,
We all can make a heaven of earth.

# KRISHNA TO RADHA

Forget ?—can I forget the ambrosial love
That gleams even as a star through the haze of years ?
Forget the love more precious than the wreath,
Strung with a starlight out of Angels' tears ?

Can I forget life's proudest, sweetest hours ?
Ah no, although to remember them would cost me
many a tear ;
Oh still it is a luxury to weep,
When I recall that music of our souls
Careering through the golden atmosphere.

Why did I love thee ?—when I knew too well
There was a gulf between us and that thou couldst
never be mine !
O chide me not—for wert thou not to me
Sweet as a dew-drunk rose, so charming, beautiful, divine ?

Should Dawn forget her beauty and complain
That the clouds, blest with her smile, should stay
rapt in her maddening glance ?
And should the *champak* frown that murmurous bees
Should still besiege her with their tales of love's romance ?

O chide me not ! Didst thou not love me, too,
And say I would be thy soul's star, thy joy for ever ?
Whenever we would part, didst thou not weep,
Turn pale ?—did not thy voice, love, with a poignant
sorrow quiver ?

—Why did we love, and drink the honeyed poison ?
Why did the sunlight stream into Hope's cottage
and with dreams the hamlet fill ?
Why did the thrush make music through the
woodlands ?—
If 'twas to plunge them back into a deeper,
gloomier silence still ?

Do we complain ?—do not the sun-lit hours
Of our speechless love still shine out through
our gloomy vacancy ?
Ah, yes ! I yet could build a palace high
With their diffused, reflected rays, and dream away
a life of care and misery.

We love, we weep !—Are not our very tears
Luminous with the beams—now withered, dead
—whereon they lay ?
Are not the sighs still redolent of the rose
They kissed before it died away ?

Still, still I think—was it a dream ?—
thou by my side,
The glistening dew, the perfumed jasmines,
smiled o'er by the benignant heavens above ?—
A thousand harps vibrating through the calm
With the united beating of our hearts, and a whole
Paradise concentrated in a kiss of love ?

Oh, I was sailing on a golden cloud
Woven out of the perfumed mist
and sunshine, music and delight ;

But the tyrant Wind swept it away :
Hushed was the sylvan song, the transport died,
and ebbed the orient light ;

Ah ! weepest thou ?—yes, thou hast cause to weep,
As I have too—it is a sin to cause thy tears, meseems ;
Yet weep : thy fertile tears will sow the earth
With fragrance, felicity and dreams.

—I only loved thee ; for that they have flung
At me their poison-darts of slanderous lies ;
Because my love has not been of the flesh,
Because it has not been enslaved by marriage-ties.

Love is not marriage, for it soars above
The worldly, finds a heaven in the radiant clouds of Dawn ;
Love breaks the social bars of wealth and rank,
Brings near the sundered souls, and harmonises all
she smiles upon.

She binds the distant ages, distant climes ;
She blends the races and faiths remote
as Pole from Pole ;
Repeals all thoughts of wedded interests :
Love is the concord of the heart, the music of the soul.

—Come, come my love ! my own sweet Radha ! come
The evening melts away ; hushed is the distant chant
of the woodland choristers ;
The roseate clouds have darkened : come to me !
Earth is being strewn with rare and lucid pearls,
and the heavens with stars.